ব্যবহৃত হইবে। সমিতি কর্তৃক আহৃত সম্মিলনীতে ( সভায় ) শুধু এমন বিষয় আলোচিত হইবে, যাহাতে বৌদ্ধ সমাজের শ্রীবৃদ্ধি, বৌদ্ধধর্ম্মের ও বৌদ্ধসাহিত্যের উন্নতি ও প্রচার বৃদ্ধি হয়, এবং কোন রাজনৈতিক বিষয় আলোচিত হইবে না।

সভায় কোন বিষয়ে বাদানুবাদ সম্পূর্ণরূপে নিষিদ্ধ। লিখিত বক্তৃতা বা রচনা সভারম্ভের পূর্ব্বে সভাপতিকে প্রদর্শন করিতে হইবে। উক্ত বক্তৃতা বা রচনায় কোন ধর্ম্ম বিশ্বাসের বিরোধী বিষয় অথবা বিভিন্ন সম্প্রদায় বা ব্যক্তি বিশেষের মধ্যে অসদ্ভাব সৃষ্টির সম্ভাবনা থাকিলে তিনি পাঠ করিতে দিবেন না। প্রত্যেক অক্টোবর মাসে আশ্বিনী পূর্ণিমা দিবস হইতে সমিতির বৎসর আরম্ভ হইবে।

সমিতির একটী সাধারণ শিলমোহর থাকিবে। তাহার বিবরণ এই স্থানে বর্ণিত হইল। সমিতি সম্বন্ধীয় দলিল পত্রে উক্ত শিলমোহর অঙ্কিত থাকিবে।

সমিতি ইহার কার্য্যপরিচালনের জন্য নিয়ম প্রণালী পরিবর্ত্তন ও উপযোগী বোধে পরিবর্দ্ধন করিতে পারিবেন।

রেজিষ্ট্রার হইতে প্রাপ্ত সার্টিফিকেট নিম্নে অনুবাদ সহ প্রদত্ত হইল।

No 1577.

In the office of the Registrar of the Companies under Act VII. of 1913.

In the matter of Bauddha Dharmankur Sabha. (Bengal Buddhist Association.)

I do hereby certify that pursuant to Act. XXI of 1860, of the Legislative Council of India, Memorandum of Association with Certified Copy of rules ( annexed ) has been this day filed and registered in my office, and

that the said Society has been duly incorporated, persuant to the provisions of the said Act.

Dated this.........6th day of December one thousand Nine Hundered and fifteen.

Sd. W. Stather Hall
Registrar of Companies under
Act VII. of 1914.

অনুবাদ

আমি এতদ্বারা বিজ্ঞপ্তি করিতেছি যে, ভারতীয় ব্যবস্থাপক সভার ১৮৬০ সালের ২১ আইনানুসারে সমিতি সংক্রান্ত নিয়মাবলীসহ অনুস্মারক লিপি অদ্য তারিখে রেজিষ্টারী ও ফাইল করা হইল এবং উক্ত সম্প্রদায়ে পূর্ব্বোক্ত আইনের সর্ত্ত অনুসারে যথোপযুক্ত সংশ্লিষ্ট রহিল।

তারিখ ৬ই ডিসেম্বর ১৯১৫ খৃঃ অঃ
(স্বাক্ষর) ডব্লিও ষ্টেথার হেল্
রেজিষ্ট্রার।

# ধর্ম্মাঙ্কুরের অনুষ্ঠিত

## কার্য্যের বিবরণ

জগজ্জ্যোতিঃ।—একখানি সুপ্রতিষ্ঠিত মাসিক পত্র। বঙ্গের প্রসিদ্ধ সাহিত্যিকেরা বৌদ্ধধর্ম্ম সম্বন্ধে বহুগবেষণাপূর্ণ প্রবন্ধ লিখিয়া থাকেন। ইহাতে পুরাতত্ত্ব, দর্শন, ন্যায় কাব্য ইত্যাদি নানাবিধ জ্ঞানগর্ভ প্রবন্ধ সন্নিবেশিত হয়। আষাঢ়ে দশম বর্ষে পদার্পণ করিল।

গ্রন্থ-প্রকাশ।—সিদ্ধার্থচরিত, মুকুল ও পারিকা, গৃহীবিনয়, মংসোতিপট্ঠান ও বেস্সান্তর প্রভৃতি গ্রন্থ।

ধর্ম্মপ্রচার।—স্বর্গীয় কালীকুমার মহাস্থবির মহোদয় বহু ভাষাবিদ্ পণ্ডিত ছিলেন। তিনি ধর্ম্মাঙ্কুর সভার সহ-সম্পাদক রূপে থাকিয়া অনেক সৎকার্য্যের অনুষ্ঠান করিয়াছেন। তন্মধ্যে সিকিমে 'আদি বৌদ্ধমত প্রচার' তাঁহার সৎকার্য্যের অন্যতম।

মহিলা-সম্মিলনী।—কলিকাতা বৌদ্ধমহিলাদিগের মধ্যে শিক্ষার প্রাদুর্ভাব বহুকাল হইতে ছিল; কিন্তু উপযুক্ত স্থানের অভাবে সকলে এক সঙ্গে সমবেত হইয়া পরস্পরের মনের স্বাধীন ভাব বিনিময় ও শিক্ষার পরিচয় প্রদানের ইচ্ছা থাকিলেও ঘটিয়া উঠে নাই। বঙ্গীয় বৌদ্ধসমিতি মহিলা-সম্মিলনীর প্রতিষ্ঠার দ্বারা এই অভাব দূরীভূত করেন।

অবৈতনিক বিদ্যালয়।—কলিকাতাবাসীদিগের সন্তান সন্ততি ধর্ম্মশিক্ষার অভাবে অনেক সময় বিপথগামী হইয়া পড়ে। তাহাদের অন্তরে ধর্ম্মশিক্ষার দ্বারা শিক্ষার প্রয়োজনীয়তা উপলব্ধি করাইবার জন্য 'কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন্' নামে এক অবৈতনিক বিশেষ পালি বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে।

নৈশ-বিদ্যালয়।—অনেক দরিদ্র ছাত্রকে দিনের বেলায় উদরান্ন

সংস্থানের জন্য খাটিতে হয় পাঠের অবসর থাকে না, অধ্যয়নের প্রবল বাসনা সত্ত্বেও তাহাদের সুযোগ ঘটিয়া উঠে না। এই জন্য এই নৈশ বিদ্যালয়ের অনুষ্ঠান। ইহাতে ইংরেজী বাঙ্গালা ও পালি শিক্ষা দেওয়া হয়।

দ্বিতল।—ধর্ম্মাঙ্কুর পূর্ব্বে একতল ছিল। ইহার উন্নতির সঙ্গে সঙ্গে কার্য্যাবলী বৃদ্ধি হওয়াতে একতলে সঙ্কুলান হয় না। যাত্রী ও অভ্যাগতের সংখ্যা দিন দিন বৃদ্ধি পাইতে থাকে, সুতরাং বহু অর্থ ব্যয়ে ধর্ম্মাঙ্কুর দ্বিতলীকৃত হইল। যাত্রীদিগের থাকিবারও বিশেষ সুবিধা হইয়াছে। কেবল বালী ও চুণকাম মাত্র বাকী রহিল।

গবর্ণমেণ্ট-বৃত্তিলাভ।—ধর্ম্মাঙ্কুর সভার সম্পাদক বিশ্ববিদ্যালয়ের কৃতবিদ্য শ্রীমান বেণীমাধব বড়ুয়া এম, এ মাসিক প্রায় দুইশত টাকা গবর্ণমেণ্ট হইতে বিশেষ বৃত্তি লাভ করিয়া বিলাতে পালি অধ্যয়ন ও গবেষণা করিতেছেন। তিনি তিন বৎসর ধরিয়া নানাশাস্ত্র অধ্যয়ন দ্বারা পারদর্শিতা লাভ করিয়াছেন।

পান্থশালা।—চট্টগ্রাম অঞ্চলের মফস্বলবাসী এবং হারবাঙ্গ কাক্সবাজার প্রভৃতি স্থানের গয়া ও অন্যান্য তীর্থযাত্রীদিগের অবস্থানের জন্য চট্টগ্রাম সহরে কোন অবস্থান ছিল না। যাত্রিগণ বহু কষ্টে যথা তথায় রাত্রি যাপন করিতেন। সিমলা শাখা-সমিতি কর্ত্তৃক অধুনা চট্টগ্রাম অনাথবাজার বিহারসংলগ্ন একখানি পান্থশালা নির্ম্মিত হওয়াতে যাত্রীদিগের সেই অভাব দূরীভূত হইয়াছে।

ঠেগরপুণিতে প্রতিবৎসর মাঘী-পূর্ণিমোপলক্ষে মেলা হইয়া থাকে। দূরবর্ত্তী গ্রাম হইতে অনেক যাত্রী তথায় আসিয়া রাত্রি যাপন করেন। বুড়া গোসাঞির মন্দিরের চতুর্দ্দিকে বারান্দা দেওয়ায় যাত্রীগণের সেই ক্লেশ দূরীকৃত হইয়াছে।

জেতবন বৌদ্ধদিগের পীঠস্থান। এই স্থানে ভগবান বুদ্ধ তাঁহার

শিষ্যগণকে পরিত্রাণপ্রদ নির্ব্বাণধর্ম্মের উপদেশ দিতেন। সূত্র-পিটকের প্রায় প্রত্যেক সূত্রের প্রারম্ভে এই জেতবনের উল্লেখ দেখিতে পাওয়া যায়। সুদত্ত শ্রেষ্ঠী প্রতিদিন শত সহস্র শ্রমণকে এই জেতবনে অন্নদান করিয়া অনাথপিণ্ডদ নামে খ্যাত হইয়াছিলেন। শ্রাবস্তীর প্রাচীন কীর্ত্তি এখন মৃত্তিকাগর্ভে নিহিত। সম্প্রতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির, পণ্ডিত শ্রীমৎ চন্দ্রমণি থের ও শ্রীমৎ বরসম্বোধি থের বলরামপুরের অনারেবল মহারাজা স্যার ভগবতীপ্রসাদ সিং কে, সি, আই, ই মহোদয়ের নিকট যাত্রীদিগের সুবিধার্থ মন্দির ও ধর্ম্মশালা নির্ম্মাণের জন্য কতক ভূমি প্রার্থনা করেন। ভিক্ষুগণের আবেদনে উক্ত মহাত্মা তিন বিঘা ভূমি অম্লানবদনে দান করিয়াছেন। অধুনা পণ্ডিত চন্দ্রমণি ও বরসম্বোধি থেরদ্বয় ধর্ম্মশালা নির্ম্মাণ কার্য্য সম্পন্ন করিতেছেন।

**লক্ষ্ণৌ-বিহার।**—স্থানীয় গবর্ণমেণ্ট বৌদ্ধ বিহার ও ধর্ম্মশালা নির্ম্মাণের জন্য লক্ষ্ণৌনগরে অনেক ভূমি দান করিয়াছেন। ঐ ভূমিতে বিহার ধর্ম্মশালা ও পঞ্চরত্ন মন্দির নির্ম্মিত হইয়াছে। আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের প্রিয় শিষ্য শ্রীমৎ বোধানন্দ ভিক্ষু ও শ্রীমৎ জ্ঞানানন্দ শ্রমণের অবস্থান করিয়া তথাকার শিষ্যগণকে ধর্ম্মদেশনা করিয়া থাকেন। আচার্য্য মহোদয় প্রতি বৎসর ঐ বিহার পরিদর্শন করেন।

**শাখা-সমিতি।**—কার্য্যব্যপদেশে ধর্ম্মাঙ্কুরের সভ্যগণ ভারতের নানাস্থানে যাতায়াত করেন। তাঁহাদিগকে তথায় দীর্ঘকাল অবস্থান করিতে হয় এবং তথায় উপযুক্ত বিহার ও ভিক্ষুর অভাবে ধর্ম্মালোচনার কোন সুবিধা হইয়া উঠে না। সেই অভাব দূরীকরণার্থ ধর্ম্মাঙ্কুরের শাখা-সমিতি প্রতিষ্ঠার প্রয়োজন হওয়ায় আসাম (শিলং পাহাড়), দার্জ্জিলিঙ, শিমলা, লক্ষ্ণৌ, রাঁচী ও চট্টগ্রামের ভিন্ন ভিন্ন গ্রামে শাখা সমিতি প্রতিষ্ঠিত হইয়াছে। শাখা সমিতিও প্রতিবৎসর অভিনব সদনুষ্ঠান দ্বারা উন্নতিপথে অগ্রসর হইতেছে। উক্ত শাখা সমিতি সমূহ ধর্ম্মাঙ্কুর সভার নিয়মের বাধ্য থাকিবে।

মূর্ত্তি-প্রতিষ্ঠা।—সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের শিষ্যগণ গুরুর প্রতি প্রগাঢ় ভক্তি ও সম্মান প্রদর্শনার্থ সম্প্রতি ইতালি হইতে একটি সুগঠিত সুন্দর মর্ম্মর মূর্ত্তি আনাইয়া উপাসিকা শ্রীমতী মহেশ্বরী কর্ত্তৃক নির্ম্মিত একটি মন্দিরে প্রতিষ্ঠা করিয়াছেন। তৎসঙ্গে দুইটি বুদ্ধমূর্ত্তিও প্রতিষ্ঠাপিত হইয়াছে। প্রতিষ্ঠাব্যাপারে প্রীতিভোজন কাঙ্গালীভোজন ইত্যাদিতে বহু অর্থ ব্যয়িত হইয়াছে। ইহা বলা বাহুল্য নহে যে, উক্ত মূর্ত্তির জন্য চাঁদা সংগ্রহের ভার শ্রীযুক্ত মহারাজ মহাশয়ের উপর ন্যস্ত ছিল। তিনিও এই বিষয়ে যথেষ্ট সাহায্য করিয়াছেন।

বুদ্ধিষ্ট টেম্পল লেন।—ধর্ম্মাঙ্কুর বিহারের উত্তর পশ্চিম কোণ হইতে ঠিক সোজা পশ্চিম দিকে অশ্বযান মটরযান প্রভৃতি যাতায়াতের উপযোগী একটি রাস্তা বৌষ্ট্রীটের সহিত সংলগ্ন হইয়াছে। বিহারে যাতায়াতের সুবিধার জন্য কাশীমবাজারের অধিপতি মহারাজপ্রবর শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী কে, সি, আই, ই, মহোদয় উক্ত রাস্তাটির জমি দান করিয়াছেন এবং তৎসংলগ্ন খণ্ডেক জমি ঐ অভিপ্রায়ে সমিতি জনৈক জমিদার হইতে ১৬০০৲ শত টাকা মূল্যে খরিদ করিয়াছেন। এই বিষয়ে মিউনিসিপালিটির কর্ত্তৃপক্ষ যথেষ্ট সাহায্য করিয়া ধন্যবাদার্হ হইয়াছেন। ঐ রাস্তাটি এখন উল্লিখিত নামেই অভিহিত হয়।

বৌদ্ধ ছাত্রাবাস—গত চারি বৎসর পর্য্যন্ত বৌদ্ধ ছাত্রগণের সুবিধার জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কর্ত্তৃপক্ষ একখানি সুরম্য গৃহ প্রদান করেন। ছাত্রগণ সুপরিচালনের অভাবে নানা প্রকার অসুবিধা ভোগ করে। ছাত্রগণ বারংবার নানাবিধ অভাব অভিযোগ প্রদর্শন করিয়া ধর্ম্মাঙ্কুরের আশ্রয় গ্রহণ করে। ১৯১৬ ইংরেজী হইতে উক্ত ছাত্রাবাস সমিতির পর্য্যবেক্ষণে আনীত হইয়াছে। ধর্ম্মাঙ্কুর হইতে সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু ছাত্রাবাস পর্য্যবেক্ষণের জন্য নিয়োজিত হইয়াছেন।

অধিবেশন—ধর্ম্মাঙ্কুরে বৌদ্ধপর্ব্বোপলক্ষে সভা, শোকসভা, মহাস্থবিরের জন্মোৎসব উপলক্ষে সভার অধিবেশন হইয়া থাকে। এখন বৌদ্ধ সাহিত্য ও বৌদ্ধদর্শন ইত্যাদি আলোচনার জন্য মাসিক এক একটি অধিবেশন হইতেছে। এই সভার বিশেষ বিবরণ প্রতিমাসে জগজ্জ্যোতিঃতে প্রকাশিত হইয়া থাকে। এই অধিবেশনে বঙ্গের খ্যাতনামা দার্শনিক, সাহিত্যিক, নৈয়ায়িক, ঐতিহাসিক ও প্রত্নতত্ত্বপণ্ডিতগণ উপস্থিত থাকিয়া জ্ঞানগর্ভ বক্তৃতা দ্বারা বৌদ্ধশাস্ত্রের আলোচনা করিয়া থাকেন।

গবর্ণমেণ্ট-অনুমোদন।—এই সভা ১৯১৩ সালের ৭ আইনের বিধানানুযায়ী কোম্পানীর রেজিষ্টরীর আফিসে ১৯১৫ ইংরেজীর ৩ই ডিসেম্বর তারিখে রেজিষ্টরীকৃত হইয়াছে। ১৩২২ সালের জগজ্জ্যোতিঃর মাঘ সংখ্যায় ইহার বিশেষ বিবরণ দ্রষ্টব্য।

গুণালঙ্কার-লাইব্রেরী।—সাধারণের পাঠের সুবিধার জন্য গুণালঙ্কার লাইব্রেরী নামক একটি পুস্তকাগার আছে। ঐ পুস্তকাগারে বহুবিধ পুস্তক সংগৃহীত হইতেছে। আর্কিয়োলজিকেল ডিপার্টমেণ্ট ও রয়েল এসিয়াটিক সোসাইটি হইতে প্রকাশিত মূল্যবান গ্রন্থসমূহ নিয়মিত প্রেরিত হয়।

বিহার-পরিদর্শন।—পরমানন্দের বিষয় যে, বৌদ্ধদিগের প্রাতঃস্মরণীয় তিব্বতের ষোড়শ কোটী মানবের ধর্ম্মগুরু তাসিলামা ও দালাইলামা, ভারতীয় শিক্ষাবিভাগের কমিশনার মিঃ এইচ্, শার্প এবং প্রাইভেট সেক্রেটারী মিঃ ডবলিউ, আর, গৌর্লে সমভিব্যাহারে বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল্ মহোদয় এই বিহার পরিদর্শন করিয়া গৌরবান্বিত করিয়াছেন।

রাজ-দরবার।—এই সভার সভাপতি ও সহ-সভাপতি মহোদয়গণ—যুবরাজ দরবারে ও সম্রাটের অভিষেককালীন দিল্লী দরবারে নিমন্ত্রিত হইয়া তাঁহাদের জয়মঙ্গল কামনা করিয়া আশীর্ব্বাদ করিয়াছিলেন। ইহাও সভার বিশেষ গৌরব ও খ্যাতির পরিচায়ক।

বুদ্ধাস্থি।—বৌদ্ধধর্ম্মাঙ্কুর সমিতির ভূতপূর্ব্ব সহ-সভাপতি গুণালঙ্কার মহাস্থবির এম. আর্, এ, এস্ মহোদয়—সভাপতি মহোদয়ের দক্ষিণ হস্ত স্বরূপ থাকিয়া এতকাল এই সমিতির উন্নতির জন্য অম্লানবদনে পরিশ্রম করিয়া আসিতেছিলেন। তাঁহারই প্রযত্নে অদ্য ভারত গবর্ণমেণ্ট তক্ষশীলায় মৃত্তিকাগর্ভে প্রাপ্ত বুদ্ধাস্থি এই সমিতিতে প্রদান করিতে মনস্থ করিয়াছেন। বহু প্রতিযোগিতা ও অন্তরায়ের মধ্য দিয়া আমরা ভারত গবর্ণমেণ্ট হইতে এতাদৃশ প্রাপ্তির প্রতিশ্রুতি লাভ করিয়াছি, ইহাই সমিতির দীর্ঘ কার্য্যকারিতা গুণেরই সুস্পষ্ট পরিচায়ক। এই উপলক্ষে গত ২৮শে ফেব্রুয়ারী বঙ্গেশ্বর লর্ড কার্‌মাইকেল্ তাঁহার প্রাইভেট সেক্রেটারী মিঃ ডবলিউ, আর, গৌর্লে সহ ধর্ম্মাঙ্কুর বিহার পরিদর্শন করিয়া পুণ্যময় বুদ্ধাস্থি দিবেন বলিয়া এই সমিতিকে আরও উৎসাহিত করেন।

শিক্ষা-বিস্তার।—বৌদ্ধ ধর্ম্মাঙ্কুর বা বঙ্গীয় বৌদ্ধসমিতির প্রযত্নে চট্টগ্রামের পাহাড়তলী গ্রামে এংলো পালি বিদ্যালয় ও নয়াপাড়া উচ্চ ইংরেজী বিদ্যালয় গবর্ণমেণ্ট affiliated হইয়াছে। এই সমিতির নাম সেই সমস্ত বিদ্যালয়ের ইতিহাসের সঙ্গে সঙ্গে জড়িত থাকিবে।

আরও কয়েকটী নূতন নূতন প্রতিষ্ঠিত মধ্য ইংরেজী বিদ্যালয় চট্টগ্রামের ভিন্ন ভিন্ন গ্রামে দরিদ্র ছাত্রদিগকে শিক্ষাদান করিতেছে। এই সমিতির প্রযত্নই সেই সমুদয় বিদ্যালয় প্রতিষ্ঠার মূল ভিত্তি। ইহাদের মধ্যে কর্ত্তালা মধ্য ইংরেজী বিদ্যালয়ের নাম বিশেষ উল্লেখ যোগ্য।

## উল্লিখিত বিষয় সমূহে সাধারণ বক্তব্য

.প্রতিবৎসর অভিনব অনুষ্ঠানের সহিত উত্তরোত্তর এই সভা উন্নতির দিকে অগ্রসর হইতেছে। পঞ্চবিংশ বর্ষকাল এই কলিকাতাবক্ষে সভাপতি মহোদয় সদ্ধর্ম্মের উন্নতির জন্য যে অক্লান্ত পরিশ্রমে কার্য্য করিয়া আসিতেছেন, তাহা একবার অনুধাবন করিয়া দেখিলে স্তম্ভিত হইতে হয়। নিন্দাপ্রশংসায়, সম্পদে বিপদে তিনি বিচলিত হন না। তাঁহার দৃঢ় সঙ্কল্প যতক্ষণ কার্য্যে পরিণত না হয়, ততক্ষণ তিনি শান্তিলাভ করিতে

পারেন না। কর্ত্তব্য সম্পাদনপথে শত অন্তরায় তাঁহাকে প্রতিনিবৃত্ত করিতে সমর্থ হয় না। তাঁহারই পরিশ্রমের ফলে আজ শত শত তীর্থ যাত্রী দুর্গম তীর্থপথে থাকিবার স্থান পাইতেছে। তাঁহারই উৎসাহে এই বিশাল সৌধ সাধারণের সদ্ধর্ম্মালোচনার স্থান পাইতেছে। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা উপযুক্ত সভাপতির নেতৃত্বে আজ এতদূর অগ্রসর হইতেছে। কর্ম্মবীর না হইয়া তিনি যদি শুধু বাক্যবীর হইতেন, তবে এই সদনুষ্ঠান এতদিন বাক্যস্রোতে ভাসিয়া চিরকাল শুধু নূতন নূতন সঙ্কল্পেই পর্য্যবসিত হইত। সভ্যবৃন্দের বাদানুবাদে যাহা মীমাংসিত হয়, তাহাই সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হইবে;—ইহাই প্রাচীন লিচ্ছবী জাতির জাতীয় উন্নতির বিশেষ লক্ষণ ছিল। সভাপতি মহোদয় তদনুসরণ পূর্ব্বক সামান্য বিষয়ও সভ্যবৃন্দের গোচরীভূত করিয়া তাঁহাদের মতামত গ্রহণ করেন।

সদ্ধর্ম্মে মতি রাখিয়া সদুপায়ে যে কোন বৃত্তিদ্বারা জীবিকা নির্ব্বাহ কর, ক্ষতি নাই; কিন্তু কাহাকেও ঘৃণা করিয়া সৌহৃদ্য বা একতার অঙ্গহানি করা অভিপ্রেত নহে ইহাই তাঁহার মত। তাঁহার কার্য্যের শৃঙ্খলাও প্রশংসনীয়। তাঁহার হৃদয় যেমন দয়াগুণের আধার তাঁহার কার্য্যাবলীও তেমন লোকহিতকর। এই সমস্ত গুণে আজ বড়লাট ছোটলাট হইতে সাধারণ লোক পর্য্যন্ত মুগ্ধ। সভার কার্য্যাবলী আলোচনা করিতে করিতে তাঁহার গুণাবলীর কথা স্বতঃই স্মৃতিপথে উদয় হইয়া থাকে।

এই সভার সদস্যবর্গের নিয়মিত দান যেমন সমিতির পরিচালনপক্ষে প্রধান সহায়, এককালীন দান ও বিহারের অসম্পূর্ণ কার্য্য সম্পাদন পক্ষে তেমনি পরিপোষক। দাতৃগণের একমাত্র দানের উপরই এই সমিতির প্রত্যেক কার্য্য নির্ভর করে; তাঁহারাই সমিতির মেরুদণ্ডস্বরূপ।

এই সমিতির সভাপতি, সহ সভাপতি, সম্পাদক, সহ-সম্পাদক, সদস্য সভ্য, পৃষ্ঠপোষক, অনুগ্রাহক সকলেরই সমবেত চেষ্টার ফলে বঙ্গীয় বৌদ্ধ সমাজ এতদূর অগ্রসর হইয়াছে। ভগবৎসমীপে তাঁহাদের অনাময় দীর্ঘজীবন কামনা করি। প্রার্থনা করি, তাঁহারা যেন উত্তরোত্তর সদ্ধর্ম্মের উন্নতি করিয়া জীবনের সার্থকতা সম্পাদন করেন।

এক্ষণে আমরা কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউশন ও নৈশবিদ্যালয়ের উদ্দেশ্য ও কার্য্য প্রণালী বিবৃত করিয়া সম্বৎসরের ধারাবাহিক সভার বিবরণ প্রকাশ করিব।

---

# কৃপাশরণ ফ্রি ইন্‌ষ্টিটিউসন্

## ( স্পেশিয়াল স্কুল )

( ১৯১৩ খৃষ্টাব্দের ১৫ই নবেম্বর সংস্থাপিত )

বৌদ্ধ বালকবালিকাগণের মধ্যে শিক্ষা বিস্তার করা, বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার একটি প্রধান উদ্দেশ্য হইলেও কর্ম্মবীর কৃপাশরণ মহাস্থবির মহোদয় নানা গুরুতর কার্য্যে ব্যাপৃত থাকায় এতদিন উক্ত মহৎ উদ্দেশ্য প্রকৃত পক্ষে কার্য্যে পরিণত করিবার অবসর প্রাপ্ত হন নাই। ১৯১৩ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসে তাঁহার সেই মহৎ উদ্দেশ্য কার্য্যে পরিণত করিবার মানসে তিনি স্থানীয় কয়েকজন উৎসাহী বৌদ্ধযুবক লইয়া এক কমিটি গঠন করতঃ "কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন" ( Kripasharan Free Institution ) নামে এক বিদ্যালয় স্থাপন করেন। বর্ত্তমান সময়ে এই বিদ্যালয়ে হিন্দু, বৌদ্ধ ও মুসলমান ছাত্রবৃন্দ বিনা বেতনে সুচারুরূপে শিক্ষালাভ করিতেছে। এই বিদ্যালয়ে বাঙ্গলা ভাষার সহিত ইংরেজী ও পালি ভাষা এরূপ ভাবে শিক্ষা দেওয়া হইতেছে যেন ছাত্রগণ এই বিদ্যালয়ের পাঠ সমাপন করিয়া যে কোন H. E. School এর 4th class এ ভর্ত্তি হইতে পারে।

## উদ্দেশ্য

কলিকাতায় বৌদ্ধ বালকবালিকাদিগের শিক্ষার পথ সুগম করাই এই বিদ্যালয়ের একমাত্র উদ্দেশ্য।

## নিয়মাবলী

১। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার প্রতিষ্ঠাতা সভাপতি স্বনামধন্য কর্ম্মবীর আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের নামে এই বিদ্যালয়ের নাম,

'কৃপাশরণ ফ্রি ইন্‌ষ্টিটিউসন' রাখা হইল। যতদিন এই বিদ্যালয় বিদ্যমান থাকিবে, ততদিন কেহ ইহার নাম পরিবর্ত্তন করিতে পারিবেন না।

২। এই বিদ্যালয়ের শিক্ষার্থী কোন বালকবালিকা হইতে বেতন লওয়া হইবে না।

৩। এই বিদ্যালয়ের যাবতীয় ব্যয় নির্ব্বাহার্থ ধর্ম্মাঙ্কুর সংশ্লিষ্ট একটী ফণ্ড থাকিবে। এই ফণ্ডের টাকা এই বিদ্যালয় ভিন্ন অপর কোন সম্পর্কে ব্যয়িত হইতে পারিবে না।

৪। এই বিদ্যালয়ের পরিচালন কার্য্যের সহায়তা কল্পে একটী সাধারণ সমিতি গঠিত থাকিবে।

যাঁহারা মাসিক অন্যূন এক টাকা চাঁদা দিবেন তাঁহারা সাধারণ সমিতির মেম্বর শ্রেণীভুক্ত হইতে পারিবেন।

৬। বিদ্যালয়ের কার্য্য পর্য্যবেক্ষণ ও সুপরিচালন কল্পে একটী কার্য্য নির্ব্বাহক সমিতি গঠিত থাকিবে। এই সমিতিতে সাধারণ সমিতি হইতে নির্ব্বাচিত তের জন মেম্বর থাকিবেন। এতদ্ভিন্ন সভাপতি, সহকারী সভাপতি, সম্পাদক, পরিদর্শক এবং বিদ্যালয়ের প্রধান শিক্ষক কার্য্য-নির্ব্বাহক সমিতিতে স্থান পাইবেন।

৭। কার্য্য-নির্ব্বাহক সমিতির মেম্বরগণ দুই বৎসরের জন্য নির্ব্বাচিত হইবেন; দুই বৎসর পরে তাঁহাদিগকে পুনঃ নির্ব্বাচিত হইবার অধিকার দেওয়া যাইবে। সাধারণ সমিতির মেম্বরগণ ভোটের দ্বারা কার্য্য-নির্ব্বাহক সমিতির মেম্বরগণ কর্ত্তৃক নির্ব্বাচিত হইবেন। যাঁহারা মাসিক অন্যূন দুই টাকা চাঁদা দিবেন, কার্য্য নির্ব্বাহক সমিতির মেম্বর হইতে তাঁহাদের দাবী থাকিবে।

৮। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি ও সহকারী সভাপতি যথাক্রমে উক্ত সাধারণ সমিতি ও কার্য্যনির্ব্বাহক সমিতির সভাপতি ও সহকারী সভাপতি থাকিবেন। এতদ্ব্যতীত তাঁহাদিগকে কোষাধ্যক্ষের কার্য্যভার

দেওয়া হইবে, সহকারী সম্পাদক কার্য্য-নির্ব্বাহক সমিতি হইতে নির্ব্বাচিত হইবেন।

৯। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সম্পাদক বিদ্যালয়-পরিদর্শকের কার্য্য করিবেন।

১০। বিদ্যালয় সম্পর্কীয় সকল কার্য্য, কার্য্যনির্ব্বাহক সমিতির পরামর্শানুসারে করিতে হইবে। সম্পাদক ও প্রধান শিক্ষক কার্য্য-নির্ব্বাহক সমিতি আহ্বান করিতে পারিবেন। অন্যূন ৫ পাঁচজন মেম্বর উপস্থিত থাকিলে সমিতির কার্য্য চলিতে পারিবে। অধিক সংখ্যক মেম্বরের ভোট লইয়া বিষয় নির্দ্ধারিত হইবে।

১১। কার্য্য-নির্ব্বাহক সমিতির নির্দ্দেশমতে ফণ্ডের টাকা ব্যয়িত হইবে। দৈবাৎ কোন কার্য্য উপস্থিত হইলে সমিতির বিনানুমতিতে সভাপতি মহোদয় দশ টাকা পর্য্যন্ত ব্যয় করিতে পারিবেন। কার্য্যনির্ব্বাহক সমিতি আবশ্যক মনে করিলে বিদ্যালয় সংক্রান্ত প্রথম নিয়ম ব্যতীত অন্যান্য নিয়মসমূহ পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করিতে পারিবেন।

১২। বৈশাখ মাসের ১লা তারিখ হইতে বিদ্যালয়ের বৎসর গণনা করা হইবে। ঐ তারিখে সাধারণ সমিতির অধিবেশন, পুরস্কার বিতরণ ও বিদ্যালয়ের বার্ষিক রিপোর্ট পাঠ হইবে।

১৩। কোন সদাশয় মহাত্মা এক কালীন দান করিতে চাহিলে তাঁহা সাদরে গৃহীত হইবে।

১৪। মেম্বরগণের দেয় চাঁদা প্রতি মাসের ১৫ই কিম্বা তৎপূর্ব্ব তারিখে সভাপতির নিকট জমা দিতে হইবে।

১৫। বিদ্যালয়ের বার্ষিক রিপোর্টে বৎসরের আয়ব্যয়, ছাত্রসংখ্যা মেম্বর ও চাঁদাদাতৃগণের নাম প্রভৃতি সকল আবশ্যকীয় বিষয় সমূহ প্রকাশিত হইবে।

১৬। বিদ্যালয়ে ইংরেজী বাঙ্গালা শিক্ষা দেওয়া হইবে। এতদ্ব্যতীত প্রত্যহ অপরাহ্ণ ৪ হইতে ৫ ঘটিকা পর্য্যন্ত পালি শিক্ষা দেওয়া হইবে।

১৭। বিদ্যালয়ের কোন শিক্ষক শিক্ষার জন্য ছাত্রগণকে শাসন করিলে যদি কোন অভিভাবকের মনে পীড়া জন্মে, তাহা যথাসময়ে সভাপতির গোচরীভূত করিতে হইবে।

---

# কৃপাশরণ ফ্রি ইন্‌ষ্টিটিউসন্‌।

সভাপতি—

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির।

পরিদর্শক—

শ্রীযুক্ত বেণীমাধব বড়ুয়া, এম্ এ।

সহকারী পরিদর্শক—

সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু।

সম্পাদক—

শ্রীযুক্তবাবু পুলিনবিহারী চৌধুরী।

সহকারী সম্পাদক—

শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া।

কার্য্যনির্ব্বাহক সমিতির মেম্বরগণ—

১। শ্রীযুক্ত বাবু হীরালাল বড়ুয়া, ৮ ললিত মোহন দাসের লেন, কলিকাতা।

২। শ্রীযুক্ত বাবু অনন্তকুমার বড়ুয়া, মার্চ্চেন্ট, ওয়ারিশবাগান, কলিকাতা।

৩। শ্রীযুক্ত বাবু রসিকচন্দ্র বড়ুয়া ক্লার্ক, কলিকাতা।

৪। শ্রীযুক্ত বাবু ধীরেন্দ্র লাল চৌধুরী মার্চ্চেন্ট, সাং সাতবাড়ীয়া, চট্টগ্রাম।

৫। সঙ্গীতাধ্যাপক শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ বড়ুয়া, রাউজান চট্টগ্রাম।

৭। শ্রীযুক্ত বাবু শেরসিংহ চৌধুরী, বৌষ্ট্রীট, কলিকাতা।

৮। শ্রীযুক্ত বাবু পুষ্করচন্দ্র বড়ুয়া, বৌষ্ট্রীট, কলিকাতা।

৯। শ্রীযুক্ত বাবু হরকিশোর তালুকদার, সাং পিঙ্গলা, চট্টগ্রাম।

১০। প্রধান শিক্ষক শ্রীযুক্তবাবু রমণীরঞ্জন বিদ্যাবিনোদ এম,আর,এ,এস, কোয়েপাড়া, চট্টগ্রাম।

## সাধারণ সমিতির মেম্বর ও মাসিক চাঁদাদাতৃগণের নাম

ওয়ারিশ বাগানস্থ শ্রীযুক্ত বাবু অনন্তকুমার বড়ুয়া ১৲, ১১নং ললিত মোহন দাসের লেনস্থ শ্রীযুক্ত বাবু মহেন্দ্রলাল বড়ুয়া, ১৲ টাকা, সাতবাড়ীয়া নিবাসী প্রসিদ্ধ ব্যবসায়ী শ্রীযুক্ত বাবু ধীরেন্দ্রলাল চৌধুরী (বর্ত্তমান আকিয়াব) ১৲ টাকা, পিঙ্গলানিবাসী শ্রীযুক্ত বাবু হরকিশোর তালুকদার ১ টাকা, বৌষ্ট্রীটস্থ শ্রীযুক্ত বাবু সেরসিংহ চৌধুরী ২৲ টাকা, শ্রীযুক্ত বাবু পুষ্করচন্দ্র বড়ুয়া ১৲ টাকা, শ্রীযুক্ত বাবু রাজকুমার বড়ুয়া ১৲ টাকা, ২নং বুদ্ধিষ্ট টেম্পল লেনস্থ শ্রীযুক্ত বাবু চুনীলাল বড়ুয়া ১৲ টাকা, রাউজান নিবাসী সঙ্গীত-অধ্যাপক শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ বড়ুয়া ১৲ টাকা, লাখেরা নিবাসী শ্রীযুক্ত বাবু ক্ষেত্র মোহন বড়ুয়া, ১৲ টাকা, বুদ্ধিষ্ট টেম্পল লেনস্থ শ্রীযুক্ত বাবু রসিকচন্দ্র বড়ুয়া ক্লার্ক ১৲ টাকা এবং তেকোটা নিবাসী যজ্ঞিচরণ বড়ুয়া মহোদয় ১৲ টাকা হারে চাঁদা দিয়া থাকেন।

---

# নৈশ বিদ্যালয়

## (NIGHT SCHOOL.)

কলিকাতায় যাহারা ব্যবসা বাণিজ্য ও নানাবিধ চাকরি দ্বারা জীবিকা নির্ব্বাহ করে, দিবাভাগে কার্য্যে ব্যাপৃত থাকায় শিক্ষার প্রবল বাসনা সত্ত্বেও তাহাদিগের শিক্ষার সুযোগ ঘটিয়া উঠে না। অনেক অপরিণত বয়স্ক বালক উদরান্ন সংস্থানের জন্য অনন্যোপায় হইয়া আপনাকে যে কোন কার্য্যে নিয়োজিত করিতেছে! অর্থাগমে—সুশিক্ষার অভাবে অনেকে বিপথগামী হইয়া পড়ে। এই হেতু আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় কয়েকজন বিশিষ্ট মেম্বরের পরামর্শে ও অনুরোধে গত ১৩ই জানুয়ারী (১৯১৬) তারিখে নৈশ বিদ্যালয়ের প্রতিষ্ঠা করেন।

রাত্রি ১০ ঘটিকা হইতে ১২॥০ ঘটিকা পর্য্যন্ত এই বিদ্যালয়ের অধ্যাপনা কার্য্য চলিবে।

পরিচালনের নিয়মাবলী সত্বর বিধিবদ্ধ হইবে।

———

নমঃ ত্রিরত্নায়।

# কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুর সভার পঞ্চবিংশ বার্ষিক অধিবেশন সমূহের সংক্ষিপ্ত তালিকা

**প্রথম, দ্বিতীয় ও তৃতীয় অধিবেশন।**—প্রবারণা উৎসব। ১৯১৬ ইংরাজীর ১০ই অক্টোবর রবিবার পূর্ণিমা তিথিতে প্রবারণা উৎসব সর্ব্বাঙ্গীন সৌন্দর্য্য লাভ করে। এই পুণ্য দিনে বুদ্ধপূজা, ভিক্ষুপূজা ও ধর্ম্মোপদেশ শ্রবণ ব্যতিরেকে সভাপতিবরণ, বা বক্তৃতাদি কিছুই হইতে পারে না বলিয়া তৎপর দিবস হইতে প্রবারণা উৎসবের অধিবেশন কার্য্য আরম্ভ হয়। বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা স্থায়ীসভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ১১ই, ১২ই ও ১৩ই অক্টোবর তারিখে প্রবারণা উৎসব সভার কার্য্য মহাসমারোহে সুসম্পন্ন হইয়াছে। [ বিশেষ বিবরণী জগজ্জ্যোতিঃ (নবম-বর্ষ) পৃষ্ঠার ১৫৪—১৫৬ দ্রষ্টব্য। ]

**চতুর্থ অধিবেশন।**—প্রবারণা উৎসবের সাধারণ অধিবেশন। রায় সাহেব কবিবর শ্রীযুক্ত দীনেশ চন্দ্র সেন মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ১৫ই অক্টোবর তারিখে প্রবারণা উৎসবের সাধারণ অধিবেশনের কার্য্য সুচারুরূপে সম্পন্ন হয়। কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ বহুভাষায় সুপণ্ডিত মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ, এম্, এ, পি, এইচ, ডি, এম্, আর্, এ, এস্; অনারেবল রায় শ্রীযুক্ত প্রসন্নকুমার রায় বাহাদুর; মিস্ এম্ টনেট্; মেডেম্ এলেকজেণ্ডার ডেভিড্ নীল; সদ্ধর্ম্মব্রত পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ কাব্যকণ্ঠ এফ্, টি, এস্ ও শ্রীযুক্ত শচীন্দ্র নাথ মুখোপাধ্যায় বি এল মহোদয় প্রমুখ বহুগণ্যমান্য ব্যক্তি সভায় উপস্থিত ছিলেন। [ বিশেষ বিবরণ, জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ ) ১৫৭—১৫৮ পৃষ্ঠা। ]

পঞ্চম অধিবেশন।—মহিলাসম্মিলনী। ধর্ম্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ১৬ই অক্টোবর বৌদ্ধ মহিলাগণের অধিবেশন হয়। [ জগজ্জ্যোতিঃ—( নবম বর্ষ ) ১৫৮ পৃষ্ঠা দ্রষ্টব্য। ]

ষষ্ঠ ও সপ্তম অধিবেশন।—প্রবারণা উৎসবের বিশেষ অধিবেশন। ধর্ম্মাঙ্কুরের স্থায়ী সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরাজীর ১৭ই ও ১৮ই অক্টোবর তারিখে প্রবারণা উৎসবের বিশেষ অধিবেশনের কার্য্য সুচারুরূপে নির্ব্বাহিত হয়। এই দুই অধিবেশনে পাটনা কলেজের সুযোগ্য অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার প্রত্নতত্ত্ববারিধি মহোদয় বৈদ্যুতিক আলোকের সাহায্যে ভারতের অতীত গৌরব বৌদ্ধ প্রাচীন তত্ত্ব বিহারের ভূগর্ভ হইতে প্রাপ্ত স্মৃতির অপূর্ব্ব দৃশ্যগুলি প্রদর্শন করিয়া পৌরাণিক কাহিনী বিবৃত করেন। তাঁহার বক্তৃতা অতিশয় সারগর্ভ ও হৃদয়গ্রাহী হইয়াছিল। [ জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ )১৫৮—১৫৯ পৃষ্ঠা। ]

অষ্টম অধিবেশন।—ধর্ম্মচক্রপ্রবর্ত্তনসূত্রপাঠ। স্থায়ী সভাপতি মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ২০শে অক্টোবর ধর্ম্মচক্র প্রবর্ত্তন-সূত্র পঠিত হয়। বলা বাহুল্য যে সেদিন মলঙ্গালেনস্থ, বৌবাজার ও কপালিটোলাস্থ এবং ওয়ারিশ বাগানস্থ বৌদ্ধগণ দলে দলে পুষ্প স্তবক দীপ, ধুপ, ফল, চীবর ও নানাবিধ দানীয় দ্রব্যাদি ও বাদ্যযন্ত্র সহযোগে সুমধুর তানে অহিংসা পরমোধর্ম্মের গুণগান করিতে করিতে ধর্ম্মাঙ্কুর বিহারে শুভাগমন করিয়া দানের সুবৃহৎ সজ্জিত ডালাগুলি ভক্তি ও বিনয়সহকারে ভিক্ষুগণকে প্রদান করেন। [ জগজ্জ্যোতিঃ—( নবম বর্ষ ) ১৫৯—১৬০ পৃষ্ঠা। ]

নবম অধিবেশন।—শোক সভা। আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ৮ই অক্টোবর বৈদ্যপাড়া-নিবাসী সব্‌রেজিষ্ট্রার্ ৺লক্ষ্মীচন্দ্র বড়ুয়া মহাশয়ের শোক সভা হয়। [ জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ ) ১৬০ পৃষ্ঠা। ]

দশম অধিবেশন।—ধর্ম্মাঙ্কুরের সাহিত্য সভা। প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত তিনকড়ি মুখোপাধ্যায় মহাশয়ের সভাপতিত্বে ১৯১৬ ইংরেজীর ১৯শে ডিসেম্বর তারিখে ধর্ম্মাঙ্কুরের সাহিত্য সভার কার্য্য সুচারুরূপে সম্পন্ন হয়। [ জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ ) ১৯৩ পৃষ্ঠা দ্রষ্টব্য। ]

একাদশ অধিবেশন।— স্মৃতি-সভা। কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যাপক দার্শনিক পণ্ডিত মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয়ের সভাপতিত্বে ১৯১৭ ইংরেজীর ১৭ই জানুয়ারী তারিখে বঙ্গের অন্যতম সুসন্তান বৌদ্ধ সমাজের অকৃত্রিম বন্ধু সুবিখ্যাত ভ্রমণকারী সাহিত্যিক রাজদূত রায় শরশ্চন্দ্র দাস বাহাদুরের মৃত্যু উপলক্ষে এক মহতী স্মৃতিসভার অধিবেশন হয়। কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ. এম্, এ, পি, এইচ্ ডি, এম্, আর্, এ, এস্; টাকীর জমিদার রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী এম্, এ, বি, এল্; সুপ্রসিদ্ধ সাহিত্যিক শ্রীযুক্ত চারুচন্দ্র বসু পুরাতত্ত্ব ভূষণ; মহাত্মা এইচ্ ধর্ম্মপাল্; শ্রীমৎ শুদ্ধানন্দ ব্রহ্মচারী; সদ্ধর্ম্মব্রত পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ এফ্ টি, এস্; পণ্ডিত শ্রীযুক্ত প্রভাসচন্দ্র মুখোপাধ্যায় সাহিত্যভূষণ রায় সাহেব শ্রীযুক্ত ঈশান চন্দ্র ঘোষ, এম্, এ মহোদয় প্রমুখ বহু গণ্যমান্য ব্যক্তি এই সভায় উপস্থিত ছিলেন। [ জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ ) ২১৯ পৃষ্ঠা হইতে ২২১ পৃষ্ঠা। ]

দ্বাদশ অধিবেশন।—মাঘী পূর্ণিমোৎসব। ১৯১৭ ইংরেজীতে ৬ই ফেব্রুয়ারী তারিখে কলিকাতা মেডিকেল্ কলেজের সুপ্রসিদ্ধ রসায়ন শাস্ত্র বিশারদ রায় বাহাদুর শ্রীযুক্ত চুনীলাল বসু মহোদয়ের সভাপতিত্বে বিরাট সভার অধিবেশন কার্য্য সুনিষ্পন্ন হয়। [ জগজ্জ্যোতিঃ ( নবম-বর্ষ ) ২৫৩—২৫৪ পৃষ্ঠা। ]

ত্রয়োদশ অধিবেশন।—১৯১৭ ইংরেজীর ২৮শে ফেব্রুয়ারী বুধবার ধর্ম্মাঙ্কুরে বঙ্গেশ্বরের শুভাগমন উপলক্ষে বিশেষ অধিবেশন হয়। [ জগজ্জ্যোতিঃ—( নবমবর্ষ ) ২৫৫—২৫৭ পৃষ্ঠা। ]

চতুর্দ্দশ অধিবেশন।—স্মৃতি সভা। ১৩২৩ সালের ২৬শে চৈত্র রবিবার ভারতগৌরব স্বনামধন্য হাইকোর্টের সুযোগ্য বিচারপতি অনারেবল ডাক্তার স্যার্ শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী সম্বুদ্ধাগমচক্রবর্ত্তী Kt. C. S. I. মহাশয়ের সভাপতিত্বে কলিকাতা ধর্ম্মাঙ্কুরের সহকারী সভাপতি জগজ্জ্যোতিঃ-সম্পাদক জ্ঞানরত্ন কবিধ্বজ পরলোকগত গুণালঙ্কার মহাস্থবির এম্, আর্, এ, এস্, মহোদয়ের স্মৃতি সভার কার্য্য সুচারুরূপে নির্ব্বাহিত হয়। [জগজ্জ্যোতিঃ—(নবমবর্ষ) ২৮৩—২৮৯ পৃষ্ঠা দ্রষ্টব্য।]

পঞ্চদশ অধিবেশন।—বন্ধু সম্মিলনে ৺ গুণালঙ্কারের স্থায়ী স্মৃতি সভা। ১৩২৪ সালের ১লা বৈশাখ সদ্ধর্ম্মবিশারদ স্থবির শ্রীমৎ জ্ঞানানন্দ স্বামী মহোদয়ের সভাপতিত্বে বন্ধুসম্মিলনীর কার্য্য সুসম্পন্ন হইয়াছে। উক্ত সম্মিলনীর কার্য্য ধারাবাহিক রূপে নির্ব্বাহিত হইবার পর পরলোকগত ৺ গুণালঙ্কার মহাস্থবিরের স্মৃতি-সভা সম্বন্ধে আলোচিত হইলে প্রতিবৎসর এই বন্ধু সম্মিলনে ৺ গুণালঙ্কারের স্থায়ী স্মৃতি-সভার অনুষ্ঠান হইবে বলিয়া সর্ব্বসম্মতি ক্রমে স্থিরীকৃত হয়। [জগজ্জ্যোতিঃ (৯মবর্ষ) ৩০০ পৃষ্ঠা।]

কলিকাতা বাসী ও প্রবাসী বৌদ্ধ দায়কবৃন্দের আগ্রহাতিশয্যে স্থায়ী সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের অনুমত্যানুসারে ১৩২৪ সালের ৮ই বৈশাখ ধর্ম্মাঙ্কুর বিহারে ৺ গুণালঙ্কার মহাস্থবিরের পারলৌকিক ক্রিয়া সুসম্পন্ন হইয়াছে। [জগজ্জ্যোতিঃ—(নবম বর্ষ) ৩০৭—৩০৮ পৃষ্ঠা।]

ষোড়শ অধিবেশন।—কলিকাতা বৌদ্ধ মহিলাসমিতি। বিগত ১৩ই বৈশাখ পরলোকগত ৺ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের শোক-স্মৃতি উপলক্ষে কলিকাতা বৌদ্ধ মহিলাসমিতির বিশেষ অধিবেশন কার্য্য এবং পরলোকগত মহাত্মার অন্ত্যেষ্টিক্রিয়া উপলক্ষে উক্ত সমিতি কর্ত্তৃক বৌদ্ধভিক্ষু ও কাঙ্গালী ভোজন এবং আতুরাশ্রমে দান কার্য্য

সুচারুরূপে নির্ব্বাহিত হইয়াছে। [ জগজ্জ্যোতিঃ—( নবম বর্ষ )—৩০৮—৩১০ পৃষ্ঠা দ্রষ্টব্য। ]

সপ্তদশ অধিবেশন।—১৯১৭ ইংরেজীর ৩০শে এপ্রিল তারিখে কুপাশরণ ফ্রি ইনষ্টিটিউসনের গ্রীষ্মাবকাশ উপলক্ষে সুযোগ্য এক্সাইজ ইন্স্পেক্টর্ শ্রীযুক্ত শান্তশীল বড়ুয়া বি, এ মহোদয়ের সভাপতিত্বে এক সাধারণ সভার অধিবেশন হয়। উক্ত বিদ্যালয়ের ১ম শ্রেণীর ছাত্রগণের মধ্যে যে সর্ব্বোচ্চ স্থান অধিকার করিবে সহৃদয় সভাপতি মহোদয় তাহাকে "সব্ধন" নামক একটি রৌপ্যপদক দানে পুরস্কৃত করিতে প্রতিশ্রুত হন। [ জগজ্জ্যোতিঃ—( ৯ম বর্ষ ) ৩০০—৩০১ পৃষ্ঠা ]

অষ্টাদশ অধিবেশন—বৈশাখী পূর্ণিমোৎসব।—১৯১৭ ইংরেজীর ৬ই মে রবিবার ভারতের অন্যতম মনীষি বঙ্গের তথা ভারতের অন্যতম সুসন্তান সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত বহু ভাষাভিজ্ঞ কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতিশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ, পি এইচ ডি, এম্ আর্ এ এস্, মহোদয়ের সভাপতিত্বে, শ্রীশ্রীভগবান বুদ্ধদেবের ২৪৬১ তম মহাপরিনির্ব্বাণোৎসবের অধিবেশন কার্য্য সমারোহে সুসম্পন্ন হইয়াছে। [ জগজ্জ্যোতিঃ—( ৯ম বর্ষ ) ৩৩২—৩৩৫ পৃষ্ঠা দ্রষ্টব্য। ]

ঊনবিংশ অধিবেশন।—ভারত-সম্রাটের জন্মোৎসব। ১৯১৭ ইংরেজীর ৪ঠা জুন সোমবার রাজগুরু শ্রীমৎ ধর্ম্মাধার মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে মহামান্য ভারত-সম্রাটের জন্মোৎসব মহাসমারোহে সুসম্পন্ন হয়। মাননীয় সভাপতি মহোদয়; সূত্রাভিধর্ম্মবিশারদ শ্রীমৎ অগ্রবংশ বিদ্যাবিনোদ; এক্সাইজ ইন্স্পেক্টর শ্রীযুক্ত শান্তশীল বড়ুয়া বি, এ; জগজ্জ্যোতিঃ-সম্পাদক পণ্ডিত শ্রীযুক্ত রমণীরঞ্জন সেনগুপ্ত বিদ্যাবিনোদ এম্, আর্, এ, এস্ মহোদয় প্রমুখ গণ্যমান্য সভাগণ রাজা প্রজার সম্বন্ধমূলক বহুবিধ তত্ত্বের আলোচনা করতঃ ইংরেজ-রাজত্বের মহত্ব ও উপকারিতা

সকলকে বিশদরূপে বুঝাইয়া দেন। [জগজ্জ্যোতিঃ—(৯ম বর্ষ) ৩৩৫ পৃষ্ঠা]

বিংশ অধিবেশন।—শোক সভা। সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু মহোদয়ের সভাপতিত্বে ১৯১৭ ইংরেজীর ৭ই মে তারিখে চট্টগ্রাম গৈড়লা নিবাসী জমিদার স্বর্গীয় ৺সারদাচরণ সেন মহাশয়ের অকাল মৃত্যু উপলক্ষে শোকসভা সমাহিত হয়। [জগজ্জ্যোতিঃ—(৯ম বর্ষ) ৩৩৬ পৃষ্ঠা]

একবিংশ অধিবেশন।—মহাস্থবিরের জন্মোৎসব। ১৩২৪ সালের ৭ই আষাঢ় (২১শে জুন) বৃহস্পতিবার কলিকাতাস্থ বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভাগৃহে ভারত-গৌরব স্বনামধন্য কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ, পি এইচ্ ডি, এম্ আর এ এস্ মহাশয়ের সভাপতিত্বে বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা ও স্থায়ী সভাপতি উদার হৃদয় কর্ম্মবীর ধর্ম্মপ্রাণ আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের ৫৩শ তম জন্মোৎসব-অধিবেশন মহাসমারোহে সুসম্পন্ন হইয়াছে। [জগজ্জ্যোতিঃ—(১০ম বর্ষ) ২৩—২৪ পৃষ্ঠা।]

দ্বাবিংশ অধিবেশন।—ধর্ম্মাঙ্কুরের বিশেষ অধিবেশন। ১৯১৭ ইংরেজীর ৩০শে জুন তারিখে চট্টগ্রাম কলেজের পালি লেক্‌চারার শ্রীমৎ ধর্ম্মবংশ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে ধর্ম্মাঙ্কুরের বিশেষ অধিবেশনের কার্য্য সুচারুরূপে সম্পন্ন হইয়াছে। [জগজ্জ্যোতিঃ—(১০ম বর্ষ) ২৫ পৃষ্ঠা দ্রষ্টব্য।]

ত্রয়োবিংশ অধিবেশন।—বর্ষাবাস বা আষাঢ়ী পূর্ণিমোৎসব। ১৯১৭ ইংরেজীর ২রা আগষ্ট বৃহস্পতিবার বর্ষাবাস বা আষাঢ়ী পূর্ণিমোৎসব উপলক্ষে ধর্ম্মালোকে আলোকিত হইবার মানসে কলিকাতাবাসী ও প্রবাসী শত শত বৌদ্ধ উপাসক উপাসিকাগণ ফুলবাতি সহকারে ধর্ম্মাঙ্কুরে আগমন করতঃ, বুদ্ধ ও ভিক্ষু পূজাদি পুণ্য কার্য্যের অনুষ্ঠান করেন। এই

অধিবেশনে যথারীতিতে সভাপতিবরণ বা বক্তৃতাদি হইতে পারে না বলিয়া বুদ্ধপূজা, গুরুপূজা ও ধর্ম্মোপদেশ শ্রবণ ইহার প্রধান অঙ্গ ছিল।

চতুর্ব্বিংশ অধিবেশন।—ধর্ম্মাঙ্কুরের কার্য্যকারী সমিতি। ১৯১৭ ইংরেজীর ৫ই আগষ্ট তারিখে বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা স্বনামধন্য আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে ধর্ম্মাঙ্কুরের কার্য্যকারী সমিতির বিশেষ অধিবেশন সুসম্পন্ন হইয়াছে। [ জগজ্জ্যোতিঃ—( ১০ম বর্ষ ) ৫০ পৃষ্ঠা ]

পঞ্চবিংশ অধিবেশন।—ধর্ম্মাঙ্কুরের বিশেষ অধিবেশন। মাননীয় ভূপেন্দ্রনাথ বসু মহোদয় ভারত-সচিবের মন্ত্রনাসভায় অধিষ্ঠিত হওয়ায় তাঁহাকে অভিনন্দন প্রদান এবং কর্ম্মবীর আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের শিষ্যদ্বয়কে আশীর্ব্বাদ প্রদান উপলক্ষে ১৯১৭ ইংরেজীর ২৬শে আগষ্ট রবিবার কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস্‌চেন-সেলার মাননীয় ডাক্তার শ্রীযুক্ত দেবপ্রসাদ সর্ব্বাধিকারী মহোদয়ের সভাপতিত্বে বিরাট সভার অধিবেশন কার্য্য মহাসমারোহে নির্ব্বাহিত হইয়াছে। [ জগজ্জ্যোতিঃ—( ১০ম বর্ষ, ভাদ্র সংখ্যা ) ৭৬—৮০ পৃষ্ঠা। ]

বিশেষ দ্রষ্টব্য।—উল্লিখিত অধিবেশন সমূহের মধ্যে বিশেষ উল্লেখযোগ্য বোধে ত্রয়োদশ, চতুর্দ্দশ, একবিংশ ও চতুর্ব্বিংশ অধিবেশন সমূহের বিবৃত বিবরণ নিম্নে প্রকাশিত হইল।

———

# ত্রয়োদশ অধিবেশন

## ধর্ম্মাঙ্কুরে—বঙ্গেশ্বর।

গত ২৮শে ফেব্রুয়ারী বুধবার মহামান্য বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল বাহাদুর তাঁহার প্রাইভেট্ সেক্রেটারী ডব্লিউ আর গোর্লে মহোদয়ের সহিত 'ধর্ম্মাঙ্কুর' পরিদর্শন করিয়া বঙ্গীয় বৌদ্ধগণকে কৃতার্থ করিয়াছেন। ভারতীয় প্রত্নতত্ত্ববিভাগের ডাইরেক্টর জেনারেল সারজন্ মার্শেল্ বাহাদুর সিংহল হইতে দিল্লী প্রত্যাবর্ত্তনপথে কলিকাতা মহানগরীতে উপস্থিত হইলে বঙ্গেশ্বরের সমভিব্যাহারে ধর্ম্মাঙ্কুর পরিদর্শনের প্রস্তাব ছিল। দুঃখের বিষয়, তাঁহার অসুস্থতানিবন্ধন ইহা ঘটিয়া উঠিল না। যাহা হউক, বঙ্গেশ্বরের আগমন উপলক্ষে—তাঁহার নিষেধবিধায় সভ্যগণ সম্মিলিত হইয়া সাজসজ্জা বিষয়ে বিশেষ আয়োজন করিতে পারেন নাই, তজ্জন্য তাঁহারা নিতান্ত ক্ষুণ্ণ। বৃথা সাজসজ্জা দ্বারা ধর্ম্মমন্দিরের অর্ঘ্যদায় ন্যায়পর বিচক্ষণ বঙ্গেশ্বর বা বহুদর্শী প্রত্নতত্ত্ববিদের অভিপ্রেত নহে।

ধর্ম্মাঙ্কুরে আগমনকালীন বঙ্গেশ্বর, পূজ্যপাদ আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির পূজনীয় রাজগুরু শ্রীমৎ ধর্ম্মাধার মহাস্থবির প্রমুখ ভিক্ষুসংঘ কর্ত্তৃক সন্নিহিত পথিমধ্যে অভ্যর্থিত ও অভিনন্দিত হইয়া কাশিমবাজারাধিপতি প্রভৃতি বিশিষ্ট বহু সভ্যমণ্ডলীর সহিত করমর্দ্দন পূর্ব্বক বিহারপ্রাঙ্গনে উপনীত হন। প্রথমতঃ তিনি মন্দিরে প্রতিষ্ঠিত সুবৃহৎ বুদ্ধমূর্ত্তি দর্শন করিয়া আনন্দ লাভ করেন। তৎপর 'গুণালঙ্কার লাইব্রেরী' পরিদর্শন করিতে গিয়া তিনি তালপত্র লিখিত প্রাচীন পালিগ্রন্থ দেখিয়া পরম পরিতোষ-লাভ করেন। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম, এ, পি, এইচ, ডি, মহোদয় উক্ত গ্রন্থসমূহের বিশেষ পরিচয় প্রদান করেন। তৎপর তথা হইতে তিনি দ্বিতলোপরি পরিনির্ব্বাণ

শয্যায় শায়িত বুদ্ধ-মূর্ত্তি দর্শন করিয়া পুনরায় নিম্নতলে মার্ব্বেলমণ্ডিত সভামণ্ডপে সভামণ্ডলী পরিবৃত হইয়া নির্দ্দিষ্ট আসনে উপবেশন করেন। ভিক্ষুমণ্ডলীও যথোপযুক্ত আসনে উপবেশন করিলে তাঁহারা সকলে সমস্বরে পালিগাথা উচ্চারণ করিয়া বঙ্গেশ্বরকে আশীর্ব্বাদ করেন। সহযোগী সম্পাদক শ্রীযুক্ত গজেন্দ্রলাল চৌধুরী এম, আর, এ, এস, মহোদয় পূজ্যপাদ মহাস্থবিরগণের আশীর্ব্বাদসূচক মুদ্রিত পত্র বঙ্গেশ্বরকে প্রদান করেন তৎপর আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় ধর্ম্মাঙ্কুর বিহার ও ভগবান বুদ্ধের ধাতুপঞ্জর-স্থাপন-সংক্রান্ত বিষয় বর্ণনান্তে বঙ্গেশ্বরের শুভাগমনে আনন্দ প্রকাশ করিয়া বলেন :—

"আমরা হৃদয়ের গভীর আনন্দের সহিত প্রকাশ করিতেছি যে, আজ আমাদের সদাশয় বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল বাহাদুর কলিকাতাবক্ষে বঙ্গীয় বৌদ্ধের একমাত্র বিহার এই ধর্ম্মাঙ্কুরে শুভাগমন করিয়া আমাদিগকে অনুগৃহীত ও চির কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন। ভারতের ভূতপূর্ব্ব বড়লাট বাহাদুর লর্ড রিপন ও বঙ্গেশ্বর ছোটলাট সারজন উড্‌বরণ্ বাহাদুরের সদয় ব্যবহারে যেমন তাঁহারা ভারত ও বঙ্গবাসীর হৃদয়ে এখনও দেবতার ন্যায় পূজা পাইয়া আসিতেছেন, সেইরূপ আমাদের বর্ত্তমান বঙ্গেশ্বর লর্ড কারমাইকেলও তাঁহার অপরিসীম সৌজন্য ও দয়ার জন্য চিরকাল বঙ্গবাসীর হৃদয়ে দেবতার ন্যায় বিদ্যমান থাকিবেন, ইহাতে কোন সন্দেহ নাই।

আমাদের ভূতপূর্ব্ব বিচক্ষণ বড়লাট লর্ড কর্জ্জন বাহাদুর ভারতের ভূগর্ভ প্রোথিত প্রাচীন স্মৃতিরক্ষার জন্য যে সুন্দর বিধিব্যবস্থা করিয়া গিয়াছেন, তাঁহার এই কার্য্যের জন্য তিনি যেমন হিন্দু, বৌদ্ধ, জৈন প্রভৃতি ভারতীয় প্রজাগণের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন, সেইরূপ মহাত্মা সারজন্ মার্শেল বাহাদুরও ভারতের প্রাচীন স্মৃতি ভূগর্ভ হইতে উদ্ধার সাধন করিয়া ততোঽধিক কৃতজ্ঞতা ও ধন্যবাদ ভাজন হইয়াছেন। তিনি লুপ্ত প্রাচীন স্মৃতি জগতের সম্মুখে ধরিয়াছেন। আজ ভগবান তথাগত

বুদ্ধের পবিত্র অস্থিপঞ্জর উদ্ধার করিয়া কোটি কোটি বৌদ্ধ নরনারীর ধর্ম্মসাধনের অভিনব উপায় উদ্ঘাটন করিয়াছেন। কোটি কোটি কণ্ঠে চিরদিন তাঁহার জয়-গান উচ্চারিত হইবে। তিনিও ভারতবাসীর তথা জগতবাসীর অন্তরে—চিরকাল জগতের ইতিহাসে অমর হইয়া থাকিবেন।

সদাশয় বঙ্গেশ্বরের প্রাইভেট সেক্রেটারী মহাত্মা গোর্লে মহোদয়ের স্নেহ-সৌজন্য আমরা কখনও ভুলিতে পারিব না। যিনি তাঁহার সহিত সাক্ষাৎ করিতে যান, তিনিই তাঁহার সৌজন্যে মুগ্ধ হইয়াছেন। আমরা এই মহাত্মাদ্বয়কে হৃদয়ের অন্তঃস্থল হইতে কৃতজ্ঞতা জ্ঞাপন করতঃ ধন্যবাদ প্রদান করিতেছি, পরিশেষে দুঃখের সহিত প্রকাশ করিতেছি যে, আমাদের এই সদাশয় বঙ্গেশ্বর সত্বর এদেশ ত্যাগ করিয়া চলিয়া যাইবেন। তাঁহার সৌজন্য চিরকাল স্মরণ থাকিবে।

অদ্য বঙ্গমাতার সুসন্তান বদান্যবর মহারাজা সার শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী সি, আই, ই বাহাদুরের সহিত বঙ্গেশ্বরের শুভাগমনোপলক্ষে আমি সাক্ষাৎ করিতে গিয়াছিলাম। তিনি বুদ্ধাস্থি সংরক্ষণপোযোগী মন্দির নির্ম্মাণের জন্য ভূমি দান করিতে স্বীকৃত হইয়াছেন। সুতরাং মহারাজ বাহাদুরের অভিমত বঙ্গেশ্বরের সম্মুখে প্রকাশ করিলে আমরা পরম আনন্দ লাভ করিতে পারিব"।

তৎপর বদান্যবর কাশিমবাজারাধিপতি সাতিশয় সৌজন্য প্রকাশে গাত্রোত্থান করিয়া ধীরভাবে তাঁহার স্বভাবসিদ্ধ সুমধুর ভাষায় ধর্ম্মাঙ্কুরে বঙ্গেশ্বরের শুভাগমনে আনন্দ প্রকাশ করিয়া বলেন —

"ভারতের বস্তু ভারতে সংরক্ষণের জন্য প্রয়াসী হওয়া আমাদের একান্ত কর্ত্তব্য। জগৎগুরু ভগবান বুদ্ধের পবিত্র অস্থিপঞ্জর রক্ষার জন্য ভূমির প্রয়োজন হইলে এবং সদাশয় গবর্ণমেণ্ট আমাদিগকে ইহা প্রদানে সম্মত হইলে আমি ইহার জন্য ভূমি দান করিতে প্রস্তুত আছি"।

আমরা মহারাজের এতাদৃশ সদ্ধর্ম্মপ্রিয়তা মহানুভবতা ও বদান্যতা দর্শনে স্তম্ভিত হইয়াছি। প্রাচীনকালে মহারাজ অশোক, শিলাদিত্য, কনিষ্ক

প্রভৃতি রাজগণের দ্বারা সদ্ধর্ম্মের শ্রীবৃদ্ধি সাধিত হইয়াছিল। তাঁহাদেরনাম জগতের ইতিহাসে অনন্ত অক্ষরে লিখিত রহিয়াছে। আবার এই বিলুপ্ত ধর্ম্মের অভ্যুদয়ের দিনে আমরা মহানুভব কাশিমবাজারাধিপতিকে পাইয়া সাতিশয় আশ্বস্ত ও অনুপ্রাণিত হইয়াছি। তাঁহার নামও ইতিহাসের বক্ষে স্বর্ণাক্ষরে লিখিত থাকিবে। ধর্ম্মপ্রয়াসী হিন্দুবৌদ্ধ নরনারী অনন্তকাল তাঁহার এই বদান্যতা কৃতজ্ঞতার সহিত স্মরণ করিবে।

অনন্তর বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল্ বাহাদুর ধীরভাবে তাঁহার মন্তব্য প্রকাশ করেন :—

আমি আজ এই ধর্ম্মাঙ্কুর বিহার "গুণালঙ্কার লাইব্রেরী" ও বুদ্ধমূর্ত্তি সকল দর্শন করিয়া অতীব আনন্দ লাভ করিলাম। বঙ্গীয় বৌদ্ধদের প্রতি আমার সম্পূর্ণ সহানুভূতি থাকিবে। মাননীয় মহাস্থবির মহোদয়ের আবেদনানুসারে বঙ্গীয় বৌদ্ধগণ যথোপযুক্ত পূজা ও বন্দনার্থ পবিত্র পুণ্যময় বুদ্ধাস্থি পাওয়া উচিত। মাননীয় মহাস্থবির মহোদয় আমার স্বদেশ গমনের জন্য দুঃখ প্রকাশ করিতেছেন। কিন্তু আমি বিলাতে প্রত্যাবর্ত্তন করিলেও মহাস্থবির মহোদয়ের বন্ধু মিঃ গোর্লে বঙ্গদেশে থাকিবেন। আমি আশা করি, মহাস্থবির মহোদয় আমার স্থলাভিষিক্ত পরবর্ত্তী লর্ড বাহাদুরগণেরও যথেষ্ট সহানুভূতি পাইতে পারিবেন, ইহাতে কোন সন্দেহ নাই। কাশিমবাজারাধিপতি মহারাজ বাহাদুর পুণ্যময় পবিত্র বুদ্ধাস্থি স্থাপনের অভিপ্রায়ে নূতন বিহার নির্ম্মাণার্থ যে ভূমিখণ্ড দান করিতে সম্মত হইয়াছেন তজ্জন্য আমি তাঁহাকে আন্তরিক ধন্যবাদ দিতেছি। অবশ্য আগামীকল্য (১লা মার্চ্চ) মহাস্থবির মহোদয় (Revd. Father) লাটভবনে যাইয়া সার্জ্জন মার্শেল মহোদয়ের সহিত সাক্ষাৎ করতঃ ইহার স্থাপন ও সংরক্ষণের জন্য সুমীমাংসা করিবেন।

———

# চতুর্দ্দশ অধিবেশন

## স্মৃতিসভা।

মাননীয় শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় ৺গুণালঙ্কার মহাস্থবিরের পারলৌকিক কার্য্য বা অন্ত্যেষ্টিক্রিয়া সুচারুরূপে নির্ব্বাহিত করিয়া কলিকাতায় প্রত্যাবৃত্ত হইলে তাঁহারই প্রযত্নে গত ২৬শে চৈত্র রবিবার অপরাহ্ন ৬ ঘটিকার সময় ১নং বুদ্ধিষ্ট টেম্পল লেনস্থিত বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহারে এক বিরাট স্মৃতিসভার অধিবেশন হয়। সভায় হিন্দু,বৌদ্ধ, ব্রাহ্ম ও মুসলমানাদি প্রায় সকল শ্রেণীর লোকই উপস্থিত ছিলেন। সঙ্গীতশিক্ষক শ্রীযুক্ত সর্ব্বানন্দ বড়ুয়া মহাশয় কর্ত্তৃক পরলোকগত মহাত্মার স্মৃতিতে রচিত সুমধুর তানলয়সংযুক্ত সঙ্গীত গীত হইবার পর সভার-পক্ষ হইতে প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত চারুচন্দ্র বসু এম, আর, এ, এস্ মহোদয়ের প্রস্তাবে এবং সদ্ধর্ম্মবিশারদ স্থবির শ্রীমৎ জ্ঞানানন্দ স্বামী মহোদয়ের সমর্থনে ভারতগৌরব স্বনামধন্য হাইকোর্টের সুযোগ্য বিচার-পতি অনারেবল্ ডাক্তার স্যার শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী Kt. C. S. I. মহোদয় সভাপতির আসন গ্রহণকরতঃ উপস্থিত সজ্জন-গণের আনন্দ বর্দ্ধন করেন। অতঃপর পরলোকগত মহাপুরুষের আত্মার উন্নতিকল্পে সমবেত ভিক্ষুমণ্ডলী কর্ত্তৃক পালিগাথা ও স্তোত্রাদি আবৃত্ত হয়। তৎপরে জগজ্জ্যোতিঃ-সম্পাদক শ্রীযুক্ত রমণীরঞ্জন সেনগুপ্ত বিদ্যা-বিনোদ এম, আর, এ, এস্ মহাশয় স্বরচিত "শোকোচ্ছ্বাস" পাঠ করিয়া মুদ্রিত কয়েকখণ্ড কবিতা সভ্যগণের হস্তে অর্পণ করিলে প্রবীণ সাহিত্যিক সদ্ধর্ম্মব্রত সুপণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ এফ্, টি, এস্, আয়ুর্ব্বেদশাস্ত্র অধ্যয়নার্থী শ্রীমান অপর্ণাচরণ বড়ুয়া ও সুলেখক ভবতারণ বসু মহোদয়গণ অশ্রুপূর্ণলোচনে স্ব স্ব রচিত শোকগাথা পাঠ করেন।

অনন্তর শ্রীযুক্ত চারুচন্দ্র বসু মহাশয় কর্ত্তৃক ব্রহ্মদেশের লেফ্‌টেনাণ্ট গভর্ণর অনারেবল্‌ স্যার্‌ হারকোর্ট বাট্‌লার; ভারতীয় শিক্ষাবিভাগের কমিশনার অনারেবল্‌ মিষ্টার এইচ্‌, সার্প; বঙ্গেশ্বরের প্রাইভেট্‌ সেক্রেটারী মিষ্টার ডব্লিউ, আর্‌, গোর্লে; কলিকাতা ইমপ্রুভমেণ্ট ট্রাষ্টের চেয়ারমেন্‌ অনারেবল্‌ মিষ্টার সি, এইচ, বোম্‌পাস্‌; চট্টগ্রাম বিভাগের কমিশনার অনারেবল্‌ মিষ্টার কে, সি, দে; কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস্‌ চেন্‌সেলার্‌ অনারেবল্‌ ডাক্তার শ্রীযুক্ত দেবপ্রসাদ সর্ব্বাধিকারী; বর্দ্ধমানাধিপতি অনারেবল্‌ স্যার্‌ শ্রীযুক্ত বিজয়চাঁদ মহাতাব বাহাদুর; কাশিমবাজারের মহারাজা অনারেবল স্যার শ্রীযুক্ত মনীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর; পার্ব্বত্য চট্টগ্রামের রাজা শ্রীযুক্ত ভুবনমোহন রায় গভর্ণমেণ্ট আর্টস্কুলের প্রিন্সিপাল মিষ্টার পার্শি, ব্রাউন; সংস্কৃত কলেজের অধ্যক্ষ মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ; কলিকাতা মেডিকেল্‌ কলেজের রসায়ন শাস্ত্রাধ্যাপক রায় শ্রীযুক্ত চুনীলাল বসু বাহাদুর; সংস্কৃত কলেজের অধ্যাপক মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ; বেরিলী কলেজের অধ্যাপক শ্রীযুক্ত অমুকূল চন্দ্র দত্ত; পাটনা কলেজের অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার; কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালি-লেক্‌চারার্‌ শ্রীমৎ পুন্নানন্দ শ্রমণ প্রমুখ মনীষিগণের নিকট হইতে প্রাপ্ত শোকসূচক পত্র ও টেলিগ্রামাদি পঠিত হয়। সদ্ধর্ম্মবিশারদ স্থবির শ্রীমৎ জ্ঞানানন্দ স্বামী মহোদয় পরলোকগত মহাত্মার সংক্ষিপ্ত জীবনী পর্য্যালোচনা করিয়া উপস্থিত সভ্যবৃন্দের হৃদয় আকৃষ্ট করেন।

কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্‌ এ; পি, এইচ, ডি; এম্‌, আর, এ, এস্‌ মহোদয় গভীরশোক গদগদকণ্ঠে ৺গুণালঙ্কার মহাস্থবিরের অকৃত্রিম সৌহার্দ্দকীর্ত্তি ও গুণাবলীর ভূয়সী প্রশংসা করতঃ প্রসঙ্গক্রমে ভিক্ষুগণের সম্মান ও পদমর্য্যাদার বিষয় বর্ণনা করিয়া বলেন—"৺গুণালঙ্কার মহাস্থবির আজ ইহজগতে আর নাই, একথা বলিতেও হৃদয় বিদীর্ণ

হইয়া যায়। তাঁহার ন্যায় সরল, বিনয়ী, কর্ম্মবীর ও বিদ্যানুরাগী পুরুষ জগতে বিরল। তাঁহার দেহত্যাগে আজ বৌদ্ধ সম্প্রদায়ের নেতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহাশয়ের দক্ষিণ হস্ত ছিন্ন হইয়াছে বলিলেও অত্যুক্তি হয় না। এই মরণশীল অনিত্য জগতে শোকের বিষয় কিছুই নাই ; তাই আজ আমরা মহাস্থবির ৺গুণালঙ্কারের মৃত্যুতে শোক প্রকাশ করিব না। তিনি যেই সমুদয় উচ্চ আদর্শ আমাদিগের সম্মুখে রাখিয়া গিয়াছেন, তৎসমুদয়ের প্রতি লক্ষ্য করিয়া জীবন গঠিত করাই আমাদিগের একান্ত বিধেয়। স্বতঃ প্রণোদিত হইয়া তদনুষ্ঠানে ব্রতী হইলেই পরলোকগত মহাপুরুষের প্রতি আমাদিগের প্রকৃত সম্মান প্রদর্শন করা হয়।"

অতঃপর শ্রীযুক্ত তিনকড়ি মুখোপাধ্যায় মহাশয় জগতের শোকদুঃখাদি অপরিহার্য্য জানিয়া শোকদুঃখাদিতে অভিভূত হওয়া সম্পূর্ণ অনুচিত বলিয়াই অবধারিত করেন। কলিকাতা হাইকোর্টের সুপ্রসিদ্ধ উকিল বাগ্মীশ্রেষ্ঠ শ্রীযুক্ত শচীন্দ্রনাথ মুখোপাধ্যায় বি, এল্ মহোদয় মৃত মহাত্মার যশকীর্ত্তনান্তে শোকদুঃখ ও মোহাদির বিষয় ভালরূপে বুঝাইয়া দেন। তিনি বলেন—"শোক কি ?—মোহ কি ?—যিনি জগতের সুখদুঃখাদি সম্যক্‌রূপে উপলব্ধি করিয়াছেন তাঁহার আবার শোক কি ?—তাঁহার আবার মোহ কি ?—ভগবান বুদ্ধ যখন ইহজগতে অন্তর্হিত হইতেছিলেন তখন তিনি তাঁহার শিষ্যবৃন্দকে প্রবোধবাক্যে সান্ত্বনাপূর্ব্বক বলিয়াছিলেন – জগতে শোক করিতে নাই, তোমরা কখনও শোক করিও না।' কিন্তু আমরা দুর্ব্বলহৃদয় মানব—আমরা জগতের নশ্বরাদির কথা—জগতের সুখদুঃখাদির কথা বুঝিয়াও বুঝি না। তাই আজ আমরা মহাস্থবির ৺গুণালঙ্কারের শোকে কাতর হইয়াছি—আমাদিগের হৃদয়ে এক হাহাকার ধ্বনি উত্থিত হইয়াছে। যে সকল গুণ থাকিলে মানব প্রকৃত মানব নামে পরিচিত হইতে পারে মহাস্থবির ৺গুণালঙ্কারের চরিত্রে একাধারে তৎসমুদয় সদ্‌গুণরাশি বিদ্যমান থাকিয়া তাঁহার জীবনকে

উজ্জ্বল মধুর, কোমলে কঠোর করিয়া তুলিয়াছিল। মহাত্মা ৺গুণালঙ্কার মহাস্থবির ইহধাম হইতে অপসৃত হইয়াছেন, কিন্তু তাঁহার কীর্ত্তি ও কার্য্যকলাপ এ জগতে এখনও বিদ্যমান রহিয়াছে। তাই তিনি আজ মরিয়াও অমর"!

তৎপর পরিব্রাজক শ্রীমৎ শুদ্ধানন্দ ব্রহ্মচারী মহোদয় মহাস্থবির বা পরমহংসের দেহত্যাগে শোকপ্রকাশ করা সর্ব্বতোভাবে অবিধেয় বলিয়া প্রতীয়মান করিলে সূত্র-বিশারদ শ্রীমৎ অগ্রবংশ ভিক্ষু বিদ্যাবিনোদ মহোদয় পূর্ব্ব পূর্ব্ব বক্তৃগণের বক্তৃতা সমর্থন করিয়া শোকদুঃখ পরিত্যাগ পূর্ব্বক পরলোকগত মহাত্মার আদর্শ অনুসরণ করিতে ও তাঁহার আত্মার উন্নতি কামনা করিতে সকলকেই অনুরোধ করেন। অনন্তর সদ্ধর্ম্মব্রত প্রবীণ সাহিত্যিক সুপণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ কাব্যকণ্ঠ মহাশয় বলেন—"আমরা গৃহস্থ লোক কাজেই আজ শোক না করিয়া থাকিতে পারিলাম না। মহাস্থবির ৺গুণালঙ্কারের সহিত পরিচিত হইয়া বিগত নয় বৎসর যাবৎ তাঁহার অপার করুণা ও ভালবাসা উপলব্ধি করিয়াছি। তদীয় অপূর্ব্ব মাতৃগুণে সকলেই তাঁহার প্রতি আকৃষ্ট হইয়াছিল। আমরা আজ তাঁহার বিয়োগে বড়ই শোক সন্তপ্ত হইয়া পড়িয়াছি"।

পরে ব্রহ্মদেশবাসী বহুশাস্ত্রজ্ঞ অধ্যাপক শ্রীমৎ উত্তম মহাস্থবির মহোদয় ৺গুণালঙ্কার মহাস্থবিরের গুণাবলী বর্ণন পূর্ব্বক মানবজীবনের ইতিকর্ত্তব্যতা অবধারণ করেন। বঙ্গীয় বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি ধর্ম্মপ্রাণ শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় অশ্রুভারাক্রান্ত লোচনে দণ্ডায়মান হইয়া পরলোকগত ৺গুণালঙ্কার মহাস্থবিরের জীবনের উল্লেখযোগ্য ঘটনাবলী বিবৃত করিতে করিতে বৌদ্ধ সমাজের অভাব দুর্দ্দশার কথা ভাবিয়া অধীর হইয়া পড়েন। তিনি বলেন—"জানি আমি, ভিক্ষু বা সন্ন্যাসী পুরুষের দেহত্যাগে শোক করিতে নাই,—জানি আমি, ৺গুণালঙ্কারের অমর আত্মা কোন এক উর্দ্ধতর লোকে গিয়াছে; কিন্তু বৌদ্ধজাতির দুর্দ্দশার কথা চিন্তা করিয়া, আমার সহযোগী, বান্ধব,

সখা, পুত্র বা শিষ্যের অভাবে আমার কর্ত্তব্যকার্য্য সুচারুরূপে নির্ব্বাহিত হইবে না ভাবিয়া আমি বড়ই হতাশ ও ম্রীয়মাণ হইয়া পড়িয়াছি। জগতের নশ্বরতার কথা বুঝিয়াও আজ আমি মনকে প্রবোধ দিতে পারিতেছি না—সহযোগী ৺ গুণালঙ্কারের কথা মনে পড়িলে বঙ্গীয় বৌদ্ধ সমাজের দুর্দ্দশার বিষয় চিন্তা করিতে করিতে আমার নয়নযুগল স্বতঃই অশ্রুভারাক্রান্ত হইয়া উঠে—কণ্ঠরোধ হইয়া যায়। আমি এই দুর্দ্দিনে আমার বন্ধুবর্গের সাহায্য ও সহানুভূতি প্রার্থনা করিয়া পরলোকগত মহাত্মার উন্নতি কামনা করি"।

পরিশেষে লব্ধপ্রতিষ্ঠ সুযোগ্য সভাপতি মহাশয় সুললিত প্রাঞ্জল ভাষায় স্বীয় অভিমত ব্যক্ত করেন—"অদ্যকার সভায় বক্তৃতা করা আমার উদ্দেশ্য নহে, বৌদ্ধ ভিক্ষু বা সন্ন্যাসীর দেহত্যাগে শোকপ্রকাশ অবিধেয় হইলেও সংসারী মানবের পক্ষে শোক অবশ্যম্ভাবী। আমরা সংসারী মানব তাই আজ ৺গুণালঙ্কার মহাস্থবিরের পরলোক প্রাপ্তিতে শোকসন্তপ্ত। এই ধর্ম্মাঙ্কুর বিহারের মহাস্থবিরদ্বয়কে আমি অত্যন্ত শ্রদ্ধা ও ভক্তি করি। আমার বড়ই সময়াভাব; বহুবিধ কার্য্যে আমাকে প্রায় সকল সময়ে ব্যাপৃত থাকিতে হয়। তবুও তাঁহারা আমার বাড়ীতে যে কোন সময়ে পদধূলি দেন, আমি শত বাধাবিঘ্ন উপেক্ষা করিয়া, রাজা মহারাজাদির অভ্যর্থনা না করিয়া সর্ব্বাগ্রে সসম্ভ্রমে তাঁহাদিগের অভ্যর্থনা করিয়া থাকি। কিন্তু হায়! দুর্ভাগ্যক্রমে আমাদিগকে কাঁদাইয়া আজ তাঁহাদিগের একজন গিয়াছেন,—আর একজন আছেন। পরলোকগত মহাপুরুষের আত্মার প্রতি সম্মান প্রদর্শন করিবার মানসে—আমার হৃদয়ের গভীরশোক ব্যক্ত করিবার বাসনায়, আজ এই দুর্য্যোগে—ঝড় বৃষ্টির দিনে বহুবিধ বাধাবিঘ্ন অতিক্রম করিয়াও তাঁহার স্মৃতিসভায় উপস্থিত হইয়াছি। যিনি ভক্তির পাত্র তাঁহাকে ভক্তি ও সম্মান করিলে আত্মা উন্নত ও চরিত্র পবিত্র হয়। মৃত মহাত্মার আদর্শ অনুসরণ করিয়া কার্য্য করিলেই তাঁহার প্রতি আমাদিগের যথেষ্ট ভক্তি ও সম্মান প্রদর্শন

করা হইবে। আমার শেষ বক্তব্য এই যে বর্ত্তমানে শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের যাবতীয় কার্য্যে সহানুভূতি প্রকাশ করা আমাদিগের একান্ত বিধেয়। আমার ন্যায় সংসারী মানবের দ্বারা মহাস্থবির মহোদয় যদি তাঁহার কোন সাহায্য হইবে বলিয়া মনে করেন আমি তৎসাধনে সম্পূর্ণ প্রস্তুত। আশা করি, সহৃদয় সভ্যবৃন্দও তাঁহাকে যথোচিত সাহায্য করিবেন।" তৎপরে শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় ধর্ম্মাঙ্কুর সভার পক্ষ হইতে সভাপতি মহোদয়কে ও উপস্থিত সভ্যগণকে ধন্যবাদ প্রদান করিলে জলযোগের পর রাত্রি প্রায় সাড়ে নয় ঘটিকার সময় সভা ভঙ্গ হয়।

বলা বাহুল্য যে ইতিপূর্ব্বে তারযোগে ৺গুণালঙ্কার মহাস্থবিরের দেহত্যাগের মর্ম্মবিদারক সংবাদ প্রাপ্তিতে বৌদ্ধ ছাত্র ও উপাসক-উপাসিকা গভীর শোকসন্তপ্ত হৃদয়ে ধর্ম্মাঙ্কুর বিহারে সমবেত হইয়া এক মহতী শোক সভার অধিবেশন করিয়াছিলেন।

উপরোক্ত স্মৃতিসভা ব্যতীত চট্টগ্রামের শিলকগ্রাম ও অন্যান্য গ্রাম সমূহের হাইস্কুল প্রভৃতিতে এবং দার্জ্জিলিং, সিমলা, লক্ষ্ণৌ, রাঁচি, শিলং, আসাম, আকিয়াব ও রেঙ্গুন প্রভৃতি স্থানের শাখাসমিতিতে পরলোকগত মহাত্মার উদ্দেশে প্রভূত স্মৃতিসভার অনুষ্ঠান হইয়াছে। স্থানাভাবে আমরা তৎসমুদয়ের কার্য্যাবলী প্রকাশ করিতে অক্ষম। তজ্জন্য ত্রুটী স্বীকার করতঃ স্মৃতিসভার অনুষ্ঠাতৃগণ ও সভ্যবৃন্দকে আমাদিগের আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি।

---

মহাস্থবিরের মূর্ত্তির আসন-মূলে ক্ষোদিত শিলালিপি ঃ—

নমঃ ত্রিরত্নায়

## শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির

সত্য বটে নহ তুমি রাজা মহারাজ
নহ তুমি লক্ষপতি, অথবা পণ্ডিত,
সামান্য মানব তুমি অজ্ঞাত অখ্যাত
তবুও তোমার অই মহত্বের কাছে
রাজচক্রবর্ত্তী কিম্বা মনীষি-গৌরব
হয় খর্ব্ব প্রতিদিন হে ভিক্ষু প্রবর !
ল'য়ে ভিক্ষাপাত্র করে, অঙ্গে চীরবাস
দেশ দেশান্তরে তুমি করি পর্য্যটন
তিল তিল উপাদান করি আহরণ
স্থাপিলে অক্ষয়কীর্ত্তি পিরামিড সম
এ মহানগর মাঝে, যুগ যুগান্তর
ঘোষিতে ত্রিরত্ন জয় ! আড়ম্বর হীন—
সারল্যের প্রতিমূর্ত্তি তুমি ধর্ম্মপ্রাণ
ইহাকেই বলে দেব, প্রকৃত নির্ব্বাণ !

২৪৫৯ বুদ্ধাব্দ, ৩১শে অক্টোবর, } ধর্ম্মাঙ্কুরের সভ্য কর্ত্তৃকস্থাপিত।
১৯১৫ ইংরেজী।

———

নমো ত্রিরত্নায়।

সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের পাদ-পদ্মে

# "ভক্তি পুষ্পাঞ্জলি"।

কৃপার সাগর তুমি, হে কৃপাশরণ।
কৃপাগুণে এই গ্রামে তব পদার্পণ॥
তোমার দয়ার কথা ভুবনে বিদিত।
সর্ব্বস্থানে তব কীর্ত্তি সদা বিরাজিত॥
দরিদ্র বালক মোরা, বিদ্যা-বুদ্ধিহীন।
নাহি শাস্ত্র-জ্ঞান,—নহি জ্ঞানেতে প্রবীণ॥
অজ্ঞান তিমিরাচ্ছন্ন আছি সর্ব্বক্ষণ।
জ্ঞান চক্ষু দিতে তব হেথা আগমন॥
বিমল অক্ষয় স্বর্গে করিতে গমন।
সাধ হয় পূজিবারে তরাজা চরণ॥
দরিদ্রের ভক্তি-অর্ঘ্য—ক্ষীণ "অশ্রুজল"।
কৃপাগুণে নিলে হবে জীবন সফল॥

ইতি

২রা শ্রাবণ ১২৭৯ মগাব্দ।
ফতেনগর, চট্টগ্রাম।

ভবদীয় পদাশ্রয়প্রার্থী
"ফতেনগর বালক সমিতির"
বালকবৃন্দ।

কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি মহোদয়ের
শুভ আগমনে

## ভক্তি উপহার সঙ্গীত

মোরা এসেছি (প্রভু) গাঁথিয়ে এনেছি
এই ক্ষুদ্র ফুলহার,
পুলক পরাণে ভক্তি উপাদানে
দিতে পদে তব উপহার।
এ মিলন গাঁথা তোমার গুণে
সাজায়েছি মোরা মানস কুসুমে,
লও গুণাধার চরণে তোমার
সম্বল বিহীন কিবা দিব আর।
মোরা হীনমতি 'বালক-সমিতি'
তুষিতে তোমারে কোথা হেন স্তুতি
দয়া বিতরণে মোদের কল্যাণে
লও দেব! এই ভক্তি উপহার।

ভবদীয় পদাশ্রিত—
(কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুর সভার শাখা)
শাকপুরা বৌদ্ধ বালক সমিতি।

## কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি মহোদয়ের বিদায় উপলক্ষে

### গান।

যদি যাবে চলে ফেলে দীনগণে
কবে হবে দেখা মনে রবে আঁকা
নিজগুণে নেছ কিনে।
তুমি কর্ম্মবীর ধার্ম্মিক সুধীর
(তব) কে পারে গতি রোধিতে,
মোরা মূঢ়মতি কোথা হেন স্তুতি
দেব তোমায় তুষিতে
যাবে যাও,—ফেলে চলে আশ্রিত সকলে
স্থান দিও সদা তব চরণে।

ভবদীয় চরণারবিন্দ প্রার্থী—
(কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা)
শাকপুরা বৌদ্ধ বালক সমিতি।

---

নমঃ ত্রিরত্নায়

—•—

মহামহিম

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের

শ্রীশ্রীচরণ কমলেষু

মহাভাগ!

অদ্য আপনার শ্রীচরণ দর্শন লাভ করিয়া আমরা ধন্য হইলাম। আমরা হৃদয়ের বিমল আনন্দ আর রাখিতে পারিতেছি না। ঘটনাচক্রে আজ আপনার শ্রীচরণ স্বচক্ষেই দর্শন করিলাম।

আপনি স্বদেশী হইয়াও বিদেশী। আমরা অবলা; আমাদের মধ্যে সুদূরে যাইয়া আপনার শ্রীচরণ দর্শন করা—অধিকাংশের ভাগ্যে ঘটিবে কিনা সন্দেহ। তাই বলিতেছি—আজ আমাদের পরম সৌভাগ্য।

জ্ঞান সঞ্চারাবধি আপনার কীর্ত্তিকাহিনী শুনিয়া আসিতেছি। আজ হৃদয়ের কি আনন্দ—ভগবান বুদ্ধের শিষ্যগণের শ্রমজনিত প্রচার কার্য্য আপনার শ্রমজনিত প্রচারকার্য্য সম্পূর্ণরূপে একরূপ আজ আপনার বলে দেশে বিদেশে ঘোষিত হইতেছে।

বুদ্ধ-শিষ্যগণ অলঙ্ঘ্য হিমালয় পর্ব্বত লঙ্ঘন করিয়া তিব্বত প্রবেশ করিয়াছিলেন। না জানি, হিমানী বরফরাশি তাঁহাদের নগ্ন শ্রীচরণে কতই যাতনা দিয়াছিল! না জানি, ভীষণ শীতে তাঁহারা কতই কষ্ট পাইয়াছিলেন। নারী-হৃদয় সেই কাহিনী পাঠ করিতেই বিচলিত হইয়া উঠে এবং ভক্তিভরে একান্ত অবনত হইয়া পড়ে।

আপনিও তদ্রূপ দেশ-বিদেশে, গ্রাম-গ্রামান্তরে নগ্নপদে বিনা আড়ম্বরে ভ্রমণ করিতেছেন; না জানি আপনিও সেইরূপ কত কষ্ট

পাইতেছেন। এই নারীহৃদয় আপনার কার্য্যকলাপ দেখিয়া ভক্তিভরে অবনত হইতেছে আজ আপনার অনুকম্পায় পূজ্যতমা শ্রীমতী সুমিষ্টা চৌধুরাণীর সহানুভূতিতে সাতবাড়িয়া গ্রামে মহিলা সম্মিলনীর সৃষ্টি হইয়া চট্টগ্রামের বৌদ্ধনারীর হৃদয়ে এক অভিনব ভাবের আবির্ভাব হইল। ভগবানের নিকট প্রার্থনা আপনি যে দৃষ্টান্ত দেখাইতেছেন, তাহা অপর ভিক্ষুগণের আদর্শ হউক। বুদ্ধ শিষ্যগণের প্রচারকার্য্য পুনঃ প্রতিষ্ঠিত হউক। আপনি সুদীর্ঘকাল সুস্থ শরীরে জীবিত থাকিয়া সমাজের কল্যাণ সাধন করুন। ইতি—

বালিকা-বিদ্যালয়,
সাতবাড়িয়া, চট্টগ্রাম।
২৭-৬-১৭-ইংরেজী।

ভবদীয় কৃপাকণাপ্রার্থিণী—
শ্রীমতী সুমতিবালা বড়ুয়া
ও
শ্রীমতী সুরবালা বড়ুয়া।

———

# একবিংশ অধিবেশন

## মহাস্থবিরের জন্মোৎসব।

বিগত ৭ই আষাঢ় (২১শে জুন) বৃহস্পতিবার কলিকাতাস্থ বৌদ্ধ-ধর্ম্মাঙ্কুর সভাগৃহে বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার এবং সভার প্রতিষ্ঠাতা ও স্থায়ী সভাপতি উদারহৃদয় কর্ম্মবীর ধর্ম্মপ্রাণ আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের ৫৩শ তম জন্মোৎসব মহাসমারোহে সুসম্পন্ন হইয়াছে। তাঁহার শিষ্য, ভক্ত ও বন্ধুবর্গের সমবেত চেষ্টায় সমগ্র দিনরাত্রি ব্যাপিয়া এই উৎসবকার্য্য চলিয়াছিল। বহু গণ্যমান্য ব্যক্তি এই উৎসবে সাগ্রহে যোগদান করিয়াছিলেন। বৌদ্ধ উপাসক ও সুধীমণ্ডলীর আনন্দ-কোলাহলে ধর্ম্মাঙ্কুর বিহার মুখরিত হইয়াছিল। অপরাহ্ণ ৬ ঘটিকার সময় "কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসনের"ছাত্রবৃন্দ কর্ত্তৃক জগজ্জ্যোতিঃ-সম্পাদক পণ্ডিত শ্রীযুক্ত রমণীরঞ্জন সেনগুপ্ত বিদ্যাবিনোদ এম্, আর্, এ, এস্, মহোদয়-রচিত সুমধুর তান-লয় সংযুক্ত সঙ্গীত—

"ধন্য ধন্য কৃপাশরণ ধন্য অবনী মাঝারে।
হেরিয়ে তোমায় প্রকৃতি হাসিছে,
ভাসিছে প্রেম-সাগরে॥
দয়া ধর্ম্ম আদি হাসিছে পুলকে,
লভিয়ে তোমারি সঙ্গ।
জ্ঞানেরি আলোকে হরিছে তিমির,
পূত হইছে অঙ্গ॥
"ধর্ম্মাঙ্কুর সভা" থাকে যতদিন,
অমর করিবে তোমারে।

ঘোষিবে জগত মহিমা তোমারি,
কহিয়া কীর্ত্তি সবারে ॥—
মোরা দীন জন না জানি ভজন,
কি দিয়ে পূজিব তোমারে ॥
ভকতি-অর্ঘ্য এনেছি যতনে,
পূজিতে চরণ সাদরে ॥
লও লও লও দয়া করে দেব।
ভকতি-প্রসূন-হারে ॥
কি আছে মোদের তুষিতে তোমারে,
বিনে অশ্রু-সম্ভারে ॥

গীত হইলে পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ এফ্, টি, এস মহোদয়ের প্রস্তাবে ও পণ্ডিত শ্রীযুক্ত রমণীরঞ্জন বিদ্যাবিনোদ এম্, আর্, এ, এস্ মহোদয়ের সমর্থনে ভারতগৌরব স্বনামধন্য কলিকাতা সংস্কৃত কলেজের সুযোগ্য অধ্যক্ষ মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্, এ; পি,এইচ, ডি; এম, আর, এ, এস্ মহোদয় সভাপতির আসন গ্রহণ করতঃ সভায় আনন্দস্রোত বর্দ্ধিত করেন। অতঃপর সমবেত ভিক্ষুগণ ভগবান ত্রিরত্ন সমীপে শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের অনাময় সুদীর্ঘ জীবন প্রার্থনা করেন। উপাসনান্তে "কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসনের" ছাত্রগণ কর্ত্তৃক পালিগাথা, স্তোত্র ও ভাবোদ্দীপক কবিতাদি সুচারুরূপে আবৃত্ত হয়। অনন্তর সদ্ধর্ম্মব্রত পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ এফ, টি, এস; প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত চারুচন্দ্র বসু পুরাতত্ত্বভূষণ এম্, আর, এ, এস্; পরিব্রাজক শ্রীমৎ শুদ্ধানন্দ ব্রহ্মচারী; ব্রহ্মদেশবাসী বহুভাষাজ্ঞ অধ্যাপক শ্রীমৎ উত্তম মহাস্থবির; জাপানাধিবাসী বহুশাস্ত্রাভিজ্ঞ মিঃ আর্, কিমোরা ও শ্রীযুক্ত বসন্ত কুমার চট্টোপাধ্যায় প্রমুখ সুবক্তৃগণ মাননীয় মহাস্থবির মহোদয়ের কার্য্যাবলীর এবং লব্ধপ্রতিষ্ঠ সুযোগ্য সভাপতি

মহাশয় তাঁহার সমুজ্জ্বল চরিত্র, কর্ম্ম ও দয়াদাক্ষিণ্যাদি সদ্গুণাবলীর ভূয়সী প্রশংসা করতঃ ভগবানের নিকট তাঁহার সুদীর্ঘ জীবন কামনা করেন। পরিশেষে সভার পক্ষ হইতে সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু মহোদয় সভাপতি ও উপস্থিত সভ্যবৃন্দকে ধন্যবাদ প্রদান করিলে জলযোগান্তে রাত্রি প্রায় ১০ ঘটিকার সময় সভা ভঙ্গ হয়।

তৎপরে বৌদ্ধ দারকদারিকা এবং উপাসক-উপাসিকাগণ পঞ্চশীল-গ্রহণ, মঙ্গলাচরণ, ফুলবাতি সহকারে বুদ্ধপূজা ও ভিক্ষুসেবাদি পুণ্যকার্য্যের অনুষ্ঠান করিয়া ত্রিরত্নের সমীপে কায়মনোবাক্যে কর্ম্মবীর মহাস্থবির মহোদয়ের কর্ম্মময় সুদীর্ঘ জীবন প্রার্থনা করেন।

---

# চতুর্ব্বিংশ অধিবেশন।

## ধর্ম্মাঙ্কুরের কার্য্যকরী সমিতি।

বিগত ৫ই আগষ্ট তারিখে কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুর সভার কার্য্যকরী সমিতির বিশেষ অধিবেশন হইয়াছে। সভায় ভিক্ষুমণ্ডলী ও কার্য্য-নির্ব্বাহক কমিটীর মেম্বরগণের প্রায় সকলেই উপস্থিত ছিলেন। চট্টগ্রাম পাহাড়তলী নিবাসী শ্রীযুক্ত কালীকিঙ্কর মুৎশুদ্দি বিদ্যাবিনোদ, কাব্যনিধি মহোদয়ের প্রস্তাবে এবং ডাক্তার শ্রীযুক্ত রমেশচন্দ্র চৌধুরী মহাশয়ের সমর্থনে বৌদ্ধ-ধর্ম্মাঙ্কুর-বিহার ও সভার প্রতিষ্ঠাতা স্বনামধন্য আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সভাপতি-পদে বৃত হন। ধর্ম্মাঙ্কুর সভার ইতিবৃত্ত পঠিত হইলে কর্ম্মবীর মহাস্থবির মহোদয় তাঁহার সাড়ে তিন মাস কালের ভ্রমণবৃত্তান্ত আলোচনা করিয়া প্রসঙ্গক্রমে সাতকানিয়া করিম-নগর নিবাসী পরলোকগত ৺বসন্তকুমার মহাস্থবির মহোদয়ের ও ৺অভয়া চরণ বড়ুয়া সওদাগর মহাশয়ের সংক্ষিপ্ত জীবনী এবং দার্জ্জিলিং

ছাত্রবৃন্দের প্রদত্ত ১০০৲ টাকা, শিলকনিবাসী ৺ মোহনচন্দ্র মুন্সী মহাশয়ের সহধর্ম্মিণীর ৩০০৲ টাকা এবং মহাস্থবির মহোদয়ের সংগৃহীত ৪০০৲ টাকা মোট ৮০০৲ টাকা হইতে স্বর্গীয় ৺ মোহনচন্দ্র মুন্সীর স্মৃতি-রক্ষাকল্পে শীলক সুধর্ম্মানন্দ বিহারের একমাত্র হিতৈষী পরলোকগত ৺ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের স্মৃতি-চিহ্ন স্বরূপ পাকা ছাদদেওয়ালসহ "সীমা" প্রস্তুত, ৺ কালী কুমার মহাস্থবির মহোদয়ের স্মৃতি মন্দির নির্ম্মাণ ও উনাইনপুরা নিবাসী ৺ সুধনচন্দ্র মহাস্থবির মহোদয়ের স্মৃতিরক্ষা প্রভৃতি ঘটনাবলী পর্য্যালোচনা করিয়া দার্জ্জিলিং বন্ধু সম্মিলনীর বিষয় বর্ণনা করেন। অনন্তর লক্ষ্ণৌবিহারের স্থায়িত্বাদির বিষয় সমালোচনান্তে কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুরের পদসমূহ পূরণের প্রস্তাব হয়। সর্ব্বসম্মতিক্রমে চরণদ্বীপ নিবাসী সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু মহোদয় ধর্ম্মাঙ্কুর সভার সহযোগী সম্পাদক, পাঁচুরিয়া নিবাসী শ্রীমৎ জিনালঙ্কার (কাজলকুমার) ভিক্ষু মহোদয় "ধর্ম্মাঙ্কুর বিহারের সহকারী অধ্যক্ষ," বেলখাইন নিবাসী শ্রীযুক্ত অন্নদাচরণ বড়ুয়া মহাশয় "জগজ্জ্যোতিঃর কার্য্যাধ্যক্ষ" এবং কোয়েপাড়া নিবাসী শ্রীযুক্ত রমণী রঞ্জন সেন গুপ্ত বিদ্যাবিনোদ এম, আর, এ, এস মহোদয় "জগজ্জ্যোতিঃর সম্পাদক" নির্ব্বাচিত হইয়াছেন। ধর্ম্মাঙ্কুরের বার্ষিক অধিবেশনে সকল বিষয়ের বিশদ মীমাংসা না হওয়া যাবৎ তাঁহারা স্ব স্ব পদের কার্য্য নির্ব্বাহ করিবেন।

পরিশেষে "কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসনের" ও কলিকাতাবাসী ছাত্র-বৃন্দের শারীরিক, মানসিক ও নৈতিক উন্নতিকল্পে কৃপাশরণ ফ্রি স্কুলে সাপ্তাহিক "বিদ্যোৎসাহিনী সভা" প্রতিষ্ঠা করিবার প্রস্তাব সভ্যবৃন্দ কর্ত্তৃক গৃহীত হইলে মাননীয় সভাপতি মহোদয় শ্রীযুক্ত কালী-কিঙ্কর মুৎসুদ্দি মহাশয়ের প্রদত্ত ৫৲ টাকা এবং ডাক্তার শ্রীযুক্ত রমেশচন্দ্র চৌধুরী মহাশয়ের ১০৲ টাকা চাঁদা প্রাপ্তি স্বীকার করিয়া ধর্ম্মাঙ্কুর সভার পক্ষ হইতে তাঁহাদিগকে ধন্যবাদ প্রদান করেন। অতঃপর সভা ভঙ্গ হয়।

# শোক সংবাদ

বিগত কয়েক বৎসরের মধ্যে বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি অসময়ে নিম্নলিখিত কয়েকজন অকৃত্রিম, পরম হিতৈষী, সজ্জনপ্রিয় ও মহাপ্রাণ বন্ধু হারাইয়া গভীর মর্ম্মবেদনা ভোগ করিতেছেন। তাঁহারা জীবত থাকিলে আমরা হয়ত এই সভাকে সম্পূর্ণ নূতন ভাবে দেখিতে পাইতাম। সভার রীত্যনুসারে নিম্নে তাঁহাদের নাম প্রদত্ত হইল :—

ধর্ম্মাঙ্কুর সভার সহকারী সভাপতি জগজ্জ্যোতিঃ-সম্পাদক জ্ঞানরত্ন কবিধ্বজ গুণালঙ্কার মহাস্থবির ( ১২ই চৈত্র, ১৩২৩ সাল ), বৌদ্ধ চিহ্ন ৺রাজচরণ বড়ুয়া, মলঙ্গালেনস্থ বিহার-দায়ক ৺নবীনচন্দ্র বড়ুয়া, পিঙ্গলানিবাসী রাজকুমার বড়ুয়া ( ১৯১৪ খ্রীষ্টাব্দে ), এটর্ণি ভূপেন্দ্রশ্রী ঘোষ, উপাসক পঞ্চানন বড়ুয়া, ধর্ম্মাঙ্কুর সভার ভূতপূর্ব্ব সম্পাদক পাহাড়তলী নিবাসী সুরেন্দ্রলাল মুৎসুদ্দি, কর্ত্তালানিবাসী কৈলাশচন্দ্র চৌধুরী, মুকুটনাইট নিবাসী কালীকুমার বড়ুয়া ও সিকিমের মহারাজ ( ১৯১৫ খ্রীষ্টাব্দে ), নাগধর নিবাসী মহেশচন্দ্র তালুকদার ও তুলাবাড়ীয়া নিবাসী রামকুমার তালুকদার ( ১৯১৬ খ্রীষ্টাব্দে ), রায় শরত চন্দ্র দাস বাহাদুর সি আই ই ( ১৩২৩ সালে ), চট্টগ্রাম গৈড়লা নিবাসী জমিদার সারদাচরণ সেন, ব্রহ্মা মৌলমেন নিবাসী উসাগরা মহাস্থবির ( ১৯১৭ খ্রীষ্টাব্দে ) এবং চট্টগ্রাম করিয়ানগর নিবাসী অভয়াচরণ সওদাগর (৪ঠা আষাঢ়, ১৩২৩ সালে) ইহধাম পরিত্যাগ করিয়াছেন।

# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা

## পঞ্চবিংশ বার্ষিক অধিবেশন

### সভাপতি——

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির।

### সহকারী সভাপতি——————

### সম্পাদক—

ডাক্তার শ্রীযুক্ত বেণীমাধব বড়ুয়া, এম্, এ ;
ডি, লিট্ (লণ্ডন)

### সহযোগী সম্পাদক——

সদ্ধর্ম্মবাগীশ শ্রীমৎ আর্য্যালঙ্কার ভিক্ষু।

### সহকারী সম্পাদক—

শ্রীযুক্ত অনন্তকুমার বড়ুয়া মার্চ্চেন্ট, ওয়ারিশ বাগান
কলিকাতা

### সহকারী বিহারাধ্যক্ষ—

শ্রীমৎ জিনালঙ্কার (কাঞ্চনকুমার) ভিক্ষু,
পাঁচুরিয়া, চট্টগ্রাম।

### কার্য্যাধ্যক্ষগণ

সঙ্গীত অধ্যাপক—শ্রীযুক্ত হেমচন্দ্র সেন,
১৫।১ নং, ওয়েলিংটন ষ্ট্রীট, কলিকাতা।

সঙ্গীত অধ্যাপক—শ্রীযুক্ত জীতেন্দ্র নাথ দত্ত,
২১ নং নেবুতলা লেন, কলিকাতা।
„ „ শ্রীযুক্ত সর্ব্বানন্দ বড়ুয়া,
রাউজান, চট্টগ্রাম।
„ „ শ্রীযুক্ত উপেন্দ্রলাল চৌধুরী,
১২।১৩ নং মলঙ্গালেন, কলিকাতা।
„ „ শ্রীযুক্ত রেকমগধ, ঠেগরপুনি, চট্টগ্রাম।

শ্রীযুক্ত বাবু মহেশচন্দ্র বড়ুয়া, সাং মেহেরহাটি, চট্টগ্রাম।
„ অশ্বিনীকুমার বড়ুয়া, সাং তেকোটা, ঐ
„ হরিনন্দন চৌধুরী সাং উনাইনপুরা, ঐ
„ তরণীসেন বড়ুয়া, সাং ঐ ঐ
„ পুষ্করচন্দ্র বড়ুয়া, বৌষ্ট্রীট, কলিকাতা।
„ যোগেন্দ্রলাল তালুকদার, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
„ দ্বারিকানাথ বড়ুয়া সওদাগর, বুদ্ধিষ্ট টেম্পল লেন,
কলিকাতা।

একাউণ্টেণ্ট—শ্রীযুক্ত সুবলচন্দ্র সওদাগর, সাং পাঁচুরিয়া, চট্টগ্রাম।

---

# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার মেম্বরগণ

১। শ্রীযুক্ত নির্ম্মল চন্দ্র চন্দ, এম, এ, বি, এল মিউনিসিপাল কমিশনার, ২৩ নং ওয়েলিংটন ষ্ট্রীট, কলিকাতা

২। শ্রীযুক্ত ভূতনাথ মিত্র, প্রোপ্রাইটার, নিউব্রিটানিয়া প্রেস, ৭৮ নং আমহার্ষ্ট ষ্ট্রীট, কলিকাতা।

৩। মার্চ্চেন্ট „ অনন্তকুমার বড়ুয়া, ওয়ারিশ বাগান, ঐ

৪। শ্রীযুক্ত শরচ্চন্দ্র বড়ুয়া, পুলিশ সব্ইন্‌স্পেক্টর, সাং বরিয়া, চট্টগ্রাম।

৫। „ প্রসন্নকুমার বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ (হাং সাং আগড়তলা রাজবাটী)

৬। „ ধর্ম্মরাজ বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ

৭। „ বিপ্রদাস মুৎসুদ্দি সওদাগর, সাং পাহাড়তলী, ঐ (বর্ত্তমান পেদিটুয়া আকিয়াব)

৮। „ হরকুমার সওদাগর, সাং বজ্রযোগরা, ঐ (কেয়ক্তবাজার আকিয়াব)

৯। „ মহারাজ মহাজন, সাং মুকুটনাইট, ঐ

১০। „ মহেন্দ্রলাল বড়ুয়া, সাং চেনামতী, ঐ (কোচ বিহার মহারাজের বাটী)

১১। „ প্রিয়নাথ চৌধুরী, সাং আদারমানিক, ঐ

১২। „ চন্দ্রকুমার চৌধুরী, সাং পাইরোল, ঐ

১৩। „ পুষ্করচন্দ্র বড়ুয়া, ২১।৮ বৌষ্ট্রীট, কলিকাতা।

১৪। „ নন্দকুমার বড়ুয়া, সাং বাপুয়া, চট্টগ্রাম।

১৫। „ যুবরাজ চৌধুরী, সাং ভেকোটা, ঐ

১৬। „ হীরালাল বড়ুয়া, ৮নং ললিতমোহন দাসের লেন, কুমারটোলা, কলিকাতা।

১৭। শ্রীযুক্ত মহেন্দ্রলাল বড়ুয়া, ১১ নং ললিতমোহন দাসের লেন, কলিকাতা।
১৮। " কালীকুমার বড়ুয়া, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
১৯। " প্যারীমোহন চৌধুরী, সাং পাহাড়তলী, ঐ
(বর্ত্তমান লক্ষ্ণৌ)
২০। " অরুণচন্দ্র চৌধুরী, সাং পাঁচুরিয়া, চট্টগ্রাম।
২১। " সুবলচন্দ্র সওদাগর, সাং পাঁচুরিয়া, ঐ
২২। " লক্ষ্মীচরণ তালুকদার, সাং কর্ত্তালা, ঐ
২৩। " নীলকমল বড়ুয়া, সাং বাকখালি, ঐ
২৪। " অখিলচন্দ্র বড়ুয়া, সাং কর্ত্তালা, ঐ
২৫। " অন্নদাচরণ বড়ুয়া, সাং বেলখাইন, ঐ
২৬। " অন্নদাচরণ বড়ুয়া, সাং জ্যৈষ্ঠপুরা, ঐ
২৭। ডাক্তার শ্রীযুক্ত যুবরাজ বড়ুয়া, সাং করল, ঐ
২৮। শ্রীযুক্ত দুর্য্যাধন, বড়ুয়া সাং মুকুটনাইট, ঐ
২৯। " বৈদ্যনাথ বড়ুয়া, সাং মুকুটনাইট, ঐ
৩০। " প্যারীলাল বড়ুয়া, সাং ওয়ারিশবাগান, কলিকাতা।
৩১। সঙ্গীতাধ্যাপক শ্রীযুক্ত সর্ব্বানন্দ বড়ুয়া, সাং রাউজান, চট্টগ্রাম।
৩২। শ্রীযুক্ত রামকুমার বড়ুয়া, সাং হোয়ারাপাড়া, ঐ
৩৩। " রজনীকান্ত চৌধুরী, সাং তালতলা, কলিকাতা।
৩৪। " উমাচরণ চৌধুরী, সাং লাখেরা, চট্টগ্রাম।
৩৫। " যুধিষ্ঠির বড়ুয়া, সাং কর্ত্তালা, ঐ
৩৬। " রমেশচন্দ্র চৌধুরী, সাং হাসিমপুর, চট্টগ্রাম।
(বর্ত্তমান আইজল)
৩৭। শ্রীযুক্ত হরগোবিন্দ বড়ুয়া, সাং হোয়ারাপাড়া, চট্টগ্রাম।
৩৮। " মমক্ষু বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ
৩৯। " নবীনচন্দ্র বড়ুয়া, সাং কটৈরলডাঙ্গা, চট্টগ্রাম।
৪০। সঙ্গীত অধ্যাপক রেফমগধ, সাং ঠেগরপুণি, ঐ

৪১। শ্রীযুক্ত ব্রজেন্দ্ররঞ্জন মুৎসুদ্দি, সাং পাহাড়তলী, ঐ
( হাং সাং কোলাডাইং, পোঃ পেল্টুয়া, আকিয়াব )

৪২। " হরিপদ চৌধুরী, ২০৬ নং কর্ণওয়ালিশ ষ্ট্রীট, কলিকাতা।

৪৩। " রামচরণ তালুকদার, সাং নাইথাইন, চট্টগ্রাম।
( হাং সাং গভর্ণমেন্ট হাউস সিমলা )

৪৪। " যামিনীকুমার বড়ুয়া, সাং বেলখাইন, ঐ

৪৫। কবিরাজ শ্রীযুক্ত রাজচন্দ্র তালুকদার, সাং পাহাড়তলী, ঐ

৪৬। শ্রীযুক্ত রমেশচন্দ্র বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ

৪৭। " ক্ষেত্রমোহন বড়ুয়া, সাং লাখেরা, চট্টগ্রাম।

৪৮। " কেয়াগ্রে বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ

৪৯। " লক্ষীন্দর বড়ুয়া, সাং বেলখাইন, ঐ

৫০। ড্রয়িংমাষ্টার শ্রীযুক্ত হরকিশোর চৌধুরী, সাং সাতবাড়ীয়া, ঐ

৫১। ওভারসিয়ার শ্রীযুক্ত বিপিনচন্দ্র বড়ুয়া, সাং রাউজান, ঐ

৫২। মার্চ্চেন্ট শ্রীযুক্ত পুলিনবিহারী চৌধুরী, সাঙ্গুভেলি টি কোম্পানি,
১৪৯ নং ধর্ম্মতলা ষ্ট্রীট, কলিকাতা।

৫৩। উকিল শ্রীযুক্ত উমেশচন্দ্র মুৎসুদ্দি, সাং পাহাড়তলী, চট্টগ্রাম।

৫৪। সবরেজীষ্টার শ্রীযুক্ত অধরলাল বড়ুয়া, সাং পাহাড়তলী, ঐ

৫৫। শ্রীযুক্ত দশরথ বড়ুয়া, সাং কৈঁয়াগড়, ঐ

৫৬। " কৃষ্ণচন্দ্র বড়ুয়া, সাং তিসরী, ঐ

৫৭। পালিশিক্ষক শ্রীযুক্ত অনন্তকুমার বড়ুয়া,
সাং আব্দারমাণিক, চট্টগ্রাম।
( হাং সাং রাঙ্গামাটী )

৫৮। মার্চ্চেন্ট শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রলাল চৌধুরী, সাঙ্গুভেলি টি কোম্পানি,
৮৪ ডালহাসী ষ্ট্রীট, রেঙ্গুন।

৫৯। শ্রীযুক্ত [illegible]চন্দ্র চৌধুরী, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।

৬০। " [illegible] বড়ুয়া, মাষ্টার, সাং হাবেদচক্কা, চট্টগ্রাম।

৬১। " যুবরাজ বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ
( হাং সাং ডুম ডুমা আসাম )

৬২। শ্রীযুক্ত প্রসন্ন কুমার বড়ুয়া, সওদাগর, হারেমচক্মা, চট্টগ্রাম।
৬৩। সব্ ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত রেবতীরমণ বড়ুয়া, এম্, এ, বি, এল, পাহাড়তলী, ঐ
৬৪। সব্ ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু উমাচরণ বড়ুয়া, সাং রঙ্গুপালং, চট্টগ্রাম।
৬৫। মিষ্টার এল, প্রেসিয়াস, ৭৮ নং কর্পোরেশন ষ্ট্রীট, কলিকাতা।
৬৬। শ্রীযুক্ত বাবু কমলাকান্ত বড়ুয়া, সাং পাঁচুরিয়া, চট্টগ্রাম।
( হাং সাং ভুম ডুমা আসাম )
৬৭। " অরণ্যেশ্বর বড়ুয়া সাং পাহাড়তলী, ঐ
( হাং সাং পেকিটুয়া )
৬৮। " রসিকচন্দ্র বড়ুয়া ক্লার্ক, বুদ্ধিষ্ট টেম্পল লেন, কলিকাতা।
৬৯। " রমানাথ বড়ুয়া, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
৭০। " নবীনচন্দ্র চৌধুরী, সাং ঠেগরপুণি, চট্টগ্রাম।
৭১। " অমৃতলাল বড়ুয়া ওয়ারিশ বাগান, কলিকাতা।
৭২। " মনোমোহন বড়ুয়া, সাং লাখেরা, চট্টগ্রাম।
৭৩। ডাক্তার শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র বড়ুয়া, সাং এলদি, চট্টগ্রাম।
৭৪। " সব্ ডেপুটি কলেক্টর শ্রীযুক্ত বাবু নগেন্দ্রলাল দেওয়ান, সাং বরাদম, রাঙ্গামাটী।
৭৫। শ্রীযুক্ত বাবু যুবরাজ চৌধুরী সওদাগর, সাং হাসিমপুর, চট্টগ্রাম।
( হাল সাং আইজল )
৭৬। " গোপীরাজ চৌধুরী সওদাগর, সাং ঐ
৭৭। " কালীকুমার বড়ুয়া সওদাগর, সাং ঠেগরপুণি, চট্টগ্রাম।
( হাল সাং কালাডাইং, পোঃ নেট্রং, আকিয়াব )
৭৮। ডাক্তার শ্রীযুক্ত অনন্তকুমার বড়ুয়া, সাং রাবুনীয়া, চট্টগ্রাম।
( হাল সাং মাণিকছড়ি )
৭৯। জেইল ডাক্তার শ্রীযুক্ত প্রসন্ন কুমার বড়ুয়া, সাং হোয়ারাপাড়া, চট্টগ্রাম।

৮০। শ্রীযুক্ত বাবু যোগেন্দ্রলাল তালুকদার, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
৮১। " জগবন্ধু বড়ুয়া সাং পিঙ্গলা, ঐ
৮২। কম্পাউণ্ডার শ্রীযুক্ত তরণী সেন বড়ুয়া, সাং কর্ত্তালা, ঐ
(হাল সাং আকিয়াব)
৮৩। শ্রীযুক্ত বাবু বিপিনবিহারী বাবাজি, ১৭৮, লোয়ার চিৎপুররোড, কলিকাতা।
৮৪। " ভীমরাজ বড়ুয়া সাং ঠেগরপুণি, চট্টগ্রাম।
৮৫। " নবীনচন্দ্র বড়ুয়া সাং পড়য়া, (ঢালকাটা) চট্টগ্রাম।
৮৬। " বীরভদ্র বড়ুয়া সাং কৈঁয়াগড়, ঐ
৮৭। " দ্রোণকুমার বড়ুয়া সাং বোয়ালখালী, ঐ
৮৮। " প্রসন্নকুমার মুৎসুদ্দি সুপারিন্টেণ্ডেণ্ট,
বৌদ্ধবালকসমিতি ফতরা, চট্টগ্রাম।
৮৯। " বিজয়লাল বড়ুয়া, ১১ ললিত মোহন দাসের লেন, কলিকাতা।
৯০। " প্রেমানন্দ বড়ুয়া সাং কোয়ারাপাড়া, চট্টগ্রাম।
৯১। " রামচন্দ্র বড়ুয়া সাং কর্ত্তালা, ঐ
৯২। " তারিণীচরণ তালুকদার সাং বেলখাইন, ঐ
৯৩। " হরকিশোর তালুকদার সাং পিঙ্গলা, ঐ
৯৪। " অন্নদাচরণ বড়ুয়া সাং পিঙ্গলা, ঐ
৯৫। " উমেশচন্দ্র বড়ুয়া সাং খরনদ্বীপ, ঐ
(হাং সাং মাণ্ডালে)
৯৬। " অন্নদাপ্রসাদ বড়ুয়া সাং ছত্তরপিটুয়া, ঐ
৯৭। শ্রীযুক্ত অঙ্কচন্দ্র চৌধুরী সাং পাইরোল, চট্টগ্রাম।
৯৮। " বীরেন্দ্রকুমার বড়ুয়া সাং কোয়ারাপাড়া, ঐ
৯৯। " ভীমনাথ চৌধুরী সাং তেকোটা, ঐ
১০০। " ইন্দ্রজয় বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ

১০১। শ্রীযুক্ত বসন্তকুমার বড়ুয়া, সাং হোয়ারাপাড়া,
কাঠালভাঙ্গার স্কুল, চট্টগ্রাম।
১০২। " শশীভূষণ বড়ুয়া সাং আন্ধারমাণিক, ঐ
( হাং সাং টাঙ্গু )
১০৩। " অন্নদাচরণ বড়ুয়া, সাং বৈদ্যপাড়া, ঐ ঐ
১০৪। " রমেশ চন্দ্র বড়ুয়া সাং চরকানাই, ঐ ঐ
১০৫। " কর্ণধন বড়ুয়া মারচেণ্ট সাং হাসিমপুর, ঐ
( হাং সাং ৯৩ নং ক্রেজার ষ্ট্রীট্, রেঙ্গুন )
১০৬। মার্চেণ্ট শ্রীযুক্ত বাবু অর্জ্জুনচন্দ্র চৌধুরী সাং বিনাজুরী, ঐ
১০৭। শ্রীযুক্ত বাবু ভীমরাজ বড়ুয়া সাং মেহেরহাটী, ঐ
১০৮। " উমেশচন্দ্র বড়ুয়া মোক্তার সাং কটেরলভেঙ্গা, ঐ
( হাং সাং কাক্সবাজার )
১০৯। " রাজমণি বড়ুয়া সাং গোমদণ্ডী, ঐ
১১০। " সর্ব্বানন্দ বড়ুয়া পাচখাইন, ঐ
( হাং সাং বর্দ্ধমান রাজবাটী )
১১১। শ্রীমতী মহেশ্বরী বড়ুয়া, মলঙ্গালেন, কলিকাতা।
১১২। " দময়ন্তী বড়ুয়া, বুদ্ধিষ্ট টেম্পল লেন, ঐ
১১৩। শ্রীযুক্ত বাবু সারদা চরণ বড়ুয়া সাং চরতি, চট্টগ্রাম।
১১৪। " মহেন্দ্রলাল বড়ুয়া সাং নাপুর, ঐ
১১৫। " অর্জ্জুনচন্দ্র বড়ুয়া সওদাগর সাং বরিয়া, ঐ
( হাল সাং মৌলমেইন নয়াবাজার )
১১৬। " যুবরাজ বড়ুয়া সাং শাকপুরা, ঐ
১১৭। " কিশোরিমোহন বড়ুয়া সাং লাখেরা, ঐ
১১৮। " ষষ্ঠীচরণ বড়ুয়া সাং তেকোটা, ঐ
১১৯। " সুকেন্দুবিকাশ মুৎসুদ্দি, স্কুল সব্ইনেস্পেক্টর,
সাং পাহাড়তলী, ঐ

১২০। শ্রীযুক্ত ভীমরাজ বড়ুয়া সাং বাথুয়া, চট্টগ্রাম।
১২১। " ধুর্জ্জটিরঞ্জন বড়ুয়া সাং রাউজান, ঐ
১২২। " ভাস্করচন্দ্র বড়ুয়া সাং কর্ত্তালা, ঐ
১২৩। " ভুবনমোহন চৌধুরী সাং হাসিমপুর, ঐ
১২৪। " মহেন্দ্রলাল বড়ুয়া সাং পিঙ্গলা, ঐ
১২৫। " উপেন্দ্রলাল বড়ুয়া সাং ঐ ঐ
( হাং সাং ধানবাদ, কেলনার হোটেল )
১২৬। " ময়ূরধন বড়ুয়া, সাং কড়ইয়া নগর, ঐ
১২৭। ডাক্তার শ্রীযুক্ত রাজকুমার চৌধুরী এম,বি (হোমিও), সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
( হাল সাং ৯৫নং কর্পরেশন ষ্ট্রীট, কলিকাতা )
১২৮। ডাক্তার শ্রীযুক্ত প্যারীমোহন বড়ুয়া সাং আবুরখীল, চট্টগ্রাম।
( হাং সাং ঠনডুইংজি, ব্রহ্ম )
১২৯। শ্রীযুক্ত দ্রোণকুমার বড়ুয়া ওভারসিয়ার, বেতাগী, চট্টগ্রাম।
১৩০। শ্রীযুক্ত শান্তনীল বড়ুয়া বি, এ, এক্‌চাইজ ইন্‌স্পেক্টর, আন্দারমাণিক, চট্টগ্রাম।
১৩১। শ্রীযুক্ত জগতচন্দ্র বড়ুয়া সওদাগর সাং করিয়ানগর, পোঃ পড়ুয়া ঐ
১৩২। শ্রীমৎ ধর্ম্মপাল ভিক্ষু সাং শীলক, চট্টগ্রাম।
১৩৩। শ্রীযুক্ত দেবেন্দ্রলাল চৌধুরী বেলখাইন, চট্টগ্রাম।
১৩৪। শ্রীযুক্ত দ্বারিকানাথ বড়ুয়া সওদাগর বুদ্ধিষ্ট টেম্পল লেন, কলিকাতা।
১৩৫। শ্রীযুক্ত মহাপ্রু বড়ুয়া সওদাগর রাজুনীয়া চট্টগ্রাম, হাল সাকিম পেলিটুয়া বাজার, আকিয়াব।

---

# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার পঞ্চবিংশ বর্ষের জমা ও খরচের হিসাব।

**জমা—**

১৮৯২ ইং হইতে ১৯১৬ ইং পর্য্যন্ত
মোট জমা— ১২০০০৲

১৯১৬ হইতে ১৭ ইং

মেম্বরগণের প্রদত্ত—৬৭০৲ টাকা।

এককালীন দান— ১৫৲

বৈশাখী পূর্ণিমা
উপলক্ষে দান— ১২০৲

মহাস্থবিরের জন্মোৎসব
উপলক্ষে দান— ৫০৲

মোট— ৮৫৫৲

সর্ব্বমোট জমা—১২৮৫৫৲

সর্ব্বমোট জমা—১২৮৫৫৲
সর্ব্বমোট খরচ—১২৬৬৯/৫

অবশিষ্ট— ১৮৫৸/১৫

হিসাব পরিষ্কার পাইলাম।
(স্বাক্ষর) শ্রীসুবলচন্দ্র সওদাগর,
একাউন্টেন্ট।

**খরচ—**

১৮৯২ ইং হইতে ১৯১৬ ইং পর্য্যন্ত
মোট খরচ—১১৮৭৮।/৫

১৯১৬ হইতে ১৭ ইং :—

অনুষ্ঠান পত্র ও চিঠি ছাপান এবং
ডাকে পাঠাইবার খরচ— ৫০৸/০

সভাগৃহ সজ্জিত করা— ২৭।০

কেরোসিন তৈল ও সুগন্ধি
দ্রব্য— ২৮৲

রোসনচৌকি নহবৎ প্রভৃতি বাদ্যকর
গণের মজুরী— ৪১৸/০

পাখা বেহারা ও চাকরের
বেতন— ২০৲

চিমনি ও গ্লাস খরিদ; কাপড়
ধোলাই ইত্যাদি বাবত খরচ ২১৲

আশ্বিনী পূর্ণিমার অধিবেশন
হইতে ২৫টী অধিবেশনে
সভাগণকে জলযোগ করান
আনুষঙ্গিক খরচ— ৩২০৲

কার্য্য-বিবরণী ছাপান ও ডাকে
পাঠাইবার খরচ— ১৯৭৲

সভাপতি কর্ত্তৃক চট্টগ্রামের বিভিন্ন
স্থানের স্কুল সমূহে দান— ৩৫৲

কৃপাশরণ ফ্রি ইন্‌ষ্টিটিউশনে
দান— ৫০৲

মোট—৭৯০৸০

সর্ব্বমোট খরচ—১২৬৬৯/৫

বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার নির্ম্মাণ ও লক্ষ্ণৌ বোধিসত্ত্ব বিহার নর্ম্মাণের প্রারম্ভ হইতে ১৩২৪ সালের আশ্বিন মাস পর্য্যন্ত "ধর্ম্মাঙ্কুরের" অন্যান্য যাবতীয় আয় ব্যয়ের হিসাব।

**জমা—**

পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ও ১৩২৩ সালের আশ্বিন মাস পর্য্যন্ত—
জমা— ৫৮৩৫৩।৶০

দাতব্য বাক্সে প্রাপ্ত— ৫১।৶০

বিহার পরিদর্শন পুস্তকে লিখিত মহাত্মাগণের দান— ৪৫৲

কলিকাতা বার্ষিক চাঁদা ও অন্যান্য দানপ্রাপ্ত— ২০০৲

লাইব্রেরী উপলক্ষে দানপ্রাপ্ত— ৫০৲

উনাইনপুরা গ্রামবাসীর দান— ২০০৲

চট্টগ্রাম হইতে চাঁদা প্রাপ্ত— ৪৫০৲

মোহনচন্দ্র মুন্সীর স্মৃতি রক্ষার্থে তাঁহার সহধর্ম্মিনী শ্রীমতী রসময়ী বড়ুয়া মহোদয়ার দান— ৩০০৲

দার্জিলিং শৈল সমিতি, সিমলা, রাঁচি, লক্ষ্ণৌ, কলিকাতা, চট্টগ্রাম প্রভৃতি স্থানের দায়কবৃন্দ হইতে

**খরচ—**

পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ও ১৩২৩ সালের আশ্বিন মাস পর্য্যন্ত—
খরচ— ৬০৮৬২॥৶০

[তন্মধ্যে নিম্নলিখিত তিনটীর খরচ আবশ্যক বোধে উল্লেখ করা গেল :—

১। সিমলাশৈল সমিতির চট্টগ্রাম পান্থশালা নির্ম্মাণ উপলক্ষে খরচ— ১৪৫৫৲

২। বুদ্ধিষ্ট টেম্পল লেন খুলিবার বাবত খরচ— ৭৫০০৲

৩। ধর্ম্মাঙ্কুর বিহারের পাকঘর ও দ্বিতলের বারন্দা নির্ম্মাণ উপলক্ষে খরচ— ২০০০৲]

কালীকুমার মহাস্থবিরের ও শীলক সুধর্ম্মানন্দ বিহারে গুণালঙ্কার মহাস্থবিরের ও মোহনচন্দ্র মুন্সীর স্মৃতি রক্ষার্থে এক লক্ষ ইট কাটান বাবত খরচ— ৬৬৫৲

কালীকুমার মহাস্থবির মহোদয়ের স্মৃতি মন্দির স্থাপন উপলক্ষে ইটের দাম ব্যতীত খরচ— ১০০৲

শীলক সুধর্ম্মানন্দ বিহারে গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের স্মৃতি রক্ষার্থ শ্বেত-প্রস্তরের "সীমা" প্রস্তুত ও

জের জমা—

গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের শ্রাদ্ধ উপলক্ষে দান প্রাপ্ত—১৭০০৲

মোট জমা—৬১৩৫০০/০

১৩২৩ সালের আশ্বিন হইতে ১৩২৪ সালের আশ্বিন পর্য্যন্ত
জমা— ২৯৯৬৷৶০

হিসাব পরিষ্কার পাইলাম।
( স্বাক্ষর) শ্রীসুবলচন্দ্র সওদাগর,
একাউণ্টেণ্ট।

খরচ

তাহার চতুপার্শ্বে মোহনচন্দ্র মুন্সীর স্মৃতি রক্ষার্থ পাকা দেওয়াল নির্ম্মাণ উপলক্ষে ইটের দাম ব্যতীত
খরচ— ৫৫১৲

সুধন মহাস্থবির মহোদয়ের স্মৃতি-রক্ষা উপলক্ষে ইট কাটান বাবত
খরচ— ৩২০৲

গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের শ্রাদ্ধ উপলক্ষে ও অন্যান্য বাবত
খরচ— ২০১৫৲

মোট খরচ—৬৪৫১৩৶/০

১৩২৩ সালের আশ্বিন হইতে ১৩২৪ সালের আশ্বিন পর্য্যন্ত
খরচ— ৩৬৫১৲ টাকা।

মোট খরচ—৬৪৫১৩৶/০
মোট জমা—৬১৩৫০০/০

মোট ফাজিল—৩১৬৩৷৵০

মোট ফাজিল তিন হাজার একশত তেষট্টি টাকা নয় আনা মাত্র।

# সভাপতির মন্তব্য

সভাপতি মহাশয় বিশেষ আনন্দের সহিত স্বীকার করিতেছেন যে কলিকাতাবাসী ও প্রবাসীর সম্পূর্ণ সাহায্যে তিনি নিম্নোদ্ধৃত গৌরব-জনক কার্য্য সমূহ সুচারুরূপে নির্ব্বাহিত করিয়াছেন :—

(১) কলিকাতা মহানগরীতে যুবরাজ পঞ্চম জর্জ্জকে আশীষ-অভিনন্দন দেওয়া উপলক্ষে, এবং তাসাইলামা ও দালাইলামা বিহার পরিদর্শন উপলক্ষে অভিনন্দনের ও তাহার আনুষঙ্গিক খরচ—৯০০৲

(২) দিল্লী-দরবারে পঞ্চম জর্জের রাজ্যাভিষেক উপলক্ষে নিমন্ত্রিত হইয়া সভাপতি, সহকারী সভাপতি ও একজন মেম্বর যাতায়াতের ও তাহার আনুষঙ্গিক খরচ—১৫০০৲

তিনি আরও আনন্দের সহিত প্রকাশ করিতেছেন যে মাননীয় হার্ কোর্ট বাটলার মহোদয়ের সাহায্যে সদাশয় গভর্ণমেণ্ট লক্ষ্ণৌ মহানগরীতে বিহার নির্ম্মাণের জন্য ১০ কাঠা জমির মূল্য ১৬০০০৲ টাকা ধার্য্য করিয়া সভাপতি হইতে একখানা চুক্তিনামা লইয়া দানপত্র লিখিয়া দেন।

সভাপতি মহোদয়ের আন্তরিক চেষ্টা ও দুইবৎসরের প্রাণপণ পরি-শ্রমের ফলে মাননীয় হার্‌কোর্ট বাটলার ও মাননীয় বিচারপতি ডাক্তার স্যার্ শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় Kt., C. S. I. মহোদয়দ্বয়ের অনুগ্রহ ও সাহায্যে—বঙ্গীয় বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সম্পাদক শ্রীযুক্ত বেণী-মাধব বড়ুয়া এম্ এ মহোদয় পালিভাষা গবেষণার্থ সদাশয় গভর্ণমেণ্টের "ষ্টেট্‌স্কলারসিপ" স্বরূপ প্রায় ৮৫০০৲ সাড়ে আট হাজার টাকা বৃত্তি তিন বৎসর যাবৎ ভোগ করেন।

---

# বিশেষ মন্তব্য

দার্জ্জিলিং, সিমলা, রাঁচি, লক্ষ্ণৌ, শিলং, শাকপুরা ও হোয়ারাপারা প্রভৃতি স্থানের শাখা সমিতিতে সভার অধিবেশনাদির যাবতীয় কার্য্য কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুর সভার নিয়মানুযায়ী ধারাবাহিকরূপে সুসম্পন্ন হইয়াছে। কাগজের মূল্য বৃদ্ধি হেতু আমরা 'ধর্ম্মাঙ্কুর সভার' কার্য্য বিবরণী সংক্ষিপ্ত করিতে বাধ্য হইয়াছি। সুতরাং শাখা সমিতি সমূহের বিশেষ উল্লেখ যোগ্য অধিবেশনগুলিই প্রকাশিত করিলাম। আশা করি শাখাসমিতি সমূহের সম্পাদকগণ ও মেম্বরগণ আমাদিগের এই অপরিহার্য্য ত্রুটী গ্রহণ করিবেন না। ইতি

(স্বাক্ষর) শ্রীঅনন্তকুমার বড়ুয়া।

সহকারী সম্পাদক।

---

## ধর্ম্মাঙ্কুর সভার সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় কর্ত্তৃক স্থাপিত শাখা-সমিতি সমূহের প্রতিষ্ঠার সন।

(১) দার্জ্জিলিং শাখা ১৯১০ খৃঃ অব্দে স্থাপিত।
(২) সিমলা শাখা ১৯০৬ ,,
(৩) রাঁচি শাখা ১৯১৫ ,,
(৪) শাকপুরা ১৯০৮ ,,
(৫) শিলং শাখা ১৯১৪ ,,
(৬) লক্ষ্ণৌ শাখা ১৯০৮ ,,
(৭) ডিব্রুগর শাখা, আসাম শাখা ১৯০৮ খৃঃ অব্দে স্থাপিত।
(৮) গুজরা (কাটাল জাদার কুল) ১৯১৩ ,,

---

# কলিকাতা বৌদ্ধ ধর্ম্মাঙ্কুরের দার্জ্জিলিং শাখাসমিতির
# সংক্ষিপ্ত অধিবেশন তালিকা

( সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় কর্তৃক
১৯১০ খৃষ্টাব্দে স্থাপিত )

১ম ও ২য় অধিবেশন—বিগত ১৯১৬ ইংরাজীর ১১ই অক্টোবর বুধবার বঙ্গীয় গভর্ণর বাহাদুরের প্রাইভেট্ সেক্রেটারী মাননীয় মিষ্টার ডব্লিউ, আর্ গৌর্লে মহোদয়ের সভাপতিত্বে "জুবলি সেনিটোরিয়ম্," প্রথম অধিবেশনের এবং ১২ই অক্টোবর তারিখে পাটনা কলেজের সুযোগ্য অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার প্রত্নতত্ত্ব বাগীশ মহাশয়ের সভাপতিত্বে "প্রেয়ার্‌ভিলায়" অধিবেশনের কার্য্য মহাসমারোহে সুসম্পন্ন হইয়াছে। [ জগজ্জ্যোতিঃ—( ৯ম সংখ্যা ) ১৬১—১৬৫ পৃষ্ঠা দ্রষ্টব্য। ]

৩য় অধিবেশন।—মাঘী পূর্ণিমোৎসব, বিগত ১৩২৩ সালের ২৪শে মাঘ বাথুয়া নিবাসী শ্রীযুক্ত কৃষ্ণকুমার বড়ুয়া মহাশয়ের উদ্যোগে দার্জ্জিলিঙ্গে মাঘীপূর্ণিমোৎসব সুনিষ্পন্ন হইয়াছে।

৪র্থ অধিবেশন।—স্বর্গীয় গুণালঙ্কার মহাস্থবিরের স্মৃতি-সভা। রায় শরৎচন্দ্র দাস বাহাদুরের সুযোগ্য পুত্র শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র দাস মহোদয়ের সভাপতিত্বে স্বর্গীয় গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের স্মৃতি সভার অধিবেশন কার্য্য সুসম্পন্ন হইয়াছে। বাথুয়া নিবাসী শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র বড়ুয়া মহোদয় সভার খরচ ও জলযোগের ব্যয়ভার বহন করিয়া সকলেরই ধন্যবাদার্হ হইয়াছেন।

৫ম অধিবেশন।—বৈশাখী পূর্ণিমোৎসব। বিগত ১৩২৪ সালের ২৩শে বৈশাখ চট্টগ্রাম ডাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত মহিমচন্দ্র বড়ুয়া মহাশয়ের উদ্যোগে ও ব্যয়ে দার্জ্জিলিঙ্গে বৈশাখী পূর্ণিমোৎসব মহাসমারোহে সমাহিত হইয়াছে।

৬ষ্ঠ অধিবেশন।—মহাস্থবিরের জন্মোৎসব। বিগত ৭ই আষাঢ় চট্টগ্রাম ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত সুরেন্দ্রলাল বড়ুয়া মহাশয়ের প্রযত্নে ও ব্যয়ে সমিতির প্রতিষ্ঠাতা স্থায়ী সভাপতি কর্ম্মবীর ধর্ম্মপ্রাণ শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের জন্মোৎসব বিশেষ সমারোহের সহিত নির্ব্বাহিত হইয়াছে।

৭ম ও ৮ম অধিবেশন।—বিগত ২৮শে জুলাই তারিখে দার্জ্জিলিং প্রবাসী দায়কবৃন্দ সমিতির স্থায়ী-সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়কে অভ্যর্থনা করিবার জন্য হাজারিরচর নিবাসী শ্রীযুক্ত পীতাম্বর বড়ুয়া মহাশয়ের হোটেলে এক বিরাট সভার অনুষ্ঠান করেন। অনন্তর ৩০শে জুলাই তারিখে দার্জ্জিলিং শাখাসমিতির বার্ষিক অধিবেশনের কার্য্য সুচারুরূপে সম্পন্ন হয়। পীতাম্বর বাবুর ঐকান্তিকতায় ১ম অধিবেশনের এবং ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত মহেন্দ্র কুমার বড়ুয়া মহাশয়ের প্রযত্নে ২য় অধিবেশনের কার্য্য নির্ব্বাহিত হইয়াছে। তাঁহারা সুচারুরূপে সভার কার্য্য নির্ব্বাহ করিয়া এবং সমবেত সভ্যবৃন্দকে নিজ ব্যয়ে জলযোগ করাইয়া অশেষ পুণ্য সঞ্চয় করতঃ আমাদিগের ধন্যবাদার্হ হইয়াছেন। [ জগজ্জ্যোতিঃ—( ১০ম বর্ষ ৫১ পৃষ্ঠা। ]

দার্জ্জিলিঙ্গে বিরাট সভার ১ম ও ২য় অধিবেশনের বিশেষ বিবরণ নিম্নে প্রদত্ত হইল।

(স্বাক্ষর) শ্রীমহিমচন্দ্র বড়ুয়া,
সম্পাদক
দার্জ্জিলিং শাখাসমিতি।

# দার্জ্জিলিঙ্গে বিরাট সভা

## প্রথম অধিবেশন

বিগত ১১ই অক্টোবর বুধবার বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার দার্জ্জিলিং শাখা সমিতির উদ্যোগে দার্জ্জিলিঙ্গে একটী বিরাট সভার অধিবেশন হইয়া গিয়াছে। দার্জ্জিলিং প্রবাসী বৌদ্ধগণ কর্তৃক নিমন্ত্রিত হইয়া কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সহসভাপতি পূজনীয় জ্ঞানরত্ন কবিধ্বজ শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির এম্, আর্, এ, এস্; পাটনা কলেজের ইতিহাস অধ্যাপক শ্রদ্ধেয় শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার বি এ, এফ আর ই এস, এফ আর হিষ্টএস্, এম আর,এ এস্; কবিরাজ শ্রীযুক্ত নগেন্দ্রচন্দ্র বিদ্যারত্ন আয়ুর্ব্বেদভূষণ প্রভৃতি মহোদয়গণ দার্জ্জিলিং আগমন করেন। তাঁহাদের অভ্যর্থনার জন্য শ্রীমৎ আনন্দ ভিক্ষু প্রমুখ অনেক বৌদ্ধ ষ্টেশনে উপস্থিত ছিলেন। তাঁহারা অভ্যাগতের হস্তে পুষ্পস্তবক ইত্যাদি প্রদান করিয়া তাঁহাদের যথোচিত সম্বর্দ্ধনা করেন।

জুব্‌লি সেনিটোরিয়াম নামক সুবৃহৎ অট্টালিকায় দার্জ্জিলিং শাখাসমিতির অষ্টম বার্ষিক অধিবেশন আহূত হয়। সভামণ্ডপ নানাবিধ পত্রপুষ্পে সুশোভিত হইয়া অপূর্ব্ব শ্রীধারণ করিল! সভাগৃহের প্রাঙ্গনের চতুষ্পার্শ্ববর্ত্তী বৃক্ষশ্রেণী প্রফুল্ল-কুসুম-সুবাসে চতুর্দ্দিক আমোদিত করিতেছে! মধ্যে মধ্যে মৃদু মন্দ সমীরণ প্রবাহিত হইতেছে! হরিতবর্ণ পত্ররাজি সান্ধ্যসমীরণে মৃদু মৃদু কম্পন করিতেছে, বোধ হইল যেন, প্রকৃতিদেবী হস্ত সঞ্চালনে সভাসদবর্গের সংবর্দ্ধনা করিতেছে!

যে সমস্ত উচ্চপদস্থ সম্ভ্রান্ত ভদ্রমণ্ডলী এই সভায় যোগদান করিয়াছিলেন, তাঁহাদের মধ্যে বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল; মিঃ গৌর্লে; রায় সাহেব বিধুভূষণ সিংহ রায়; বাবু অতুলবিহারী সিংহ এম এ,বি এল; বাবু

যামিনী প্রসাদ মিত্র বি, এল্; মিঃ এচ্ ডব্লিউ, লেডেন্লা; মিঃ গুবেলী; অনারেবল মিঃ মোনাহান; অনারেবল রায় পি, এন, মুখার্জ্জি বাহাদুর; স্যার আর্ এন্ মুখার্জ্জী; রাজা মণিলাল সিংহ; রায় যদুনাথ মজুমদার বাহাদুর; ডাক্তার এস, কে; পাল, রায় দীনদয়াল বাহাদুর; বাবু দাশরথ সান্যাল; বাবু জ্যোতিশচন্দ্র সেন; কবিরাজ রাখালচন্দ্র সেন; প্রফেসার মনোরঞ্জন ব্যানার্জ্জি; মিঃ, এ, সি, সেন; মিঃ এন্, কে, সেন; বাবু অমরেন্দ্রনাথ পাল চৌধুরী; মিঃ, বি, এল মিত্র; প্রফেসার অমিয় কুমার সরকার ও মহিমারঞ্জন বড়ুয়া কবিরাজ শ্রীনগেন্দ্রচন্দ্র বিদ্যারত্ন আয়ুর্ব্বেদ-ভূষণ প্রভৃতি মহোদয়গণের নাম বিশেষ উল্লেখ যোগ্য।

যে সকল মহাত্মা সভায় উপস্থিত হইতে না পারিয়া সহানুভূতিসূচক পত্র লিখিয়াছেন, তাঁহাদের নাম যথা;—রাজা বনবিহারী কপূর; অনারেবল্, মিঃ কার্; মিঃ আরডেন উড; অনারেবল মিঃ লায়ন; মিঃ সেমন; অনারেবল মিঃ এড্ওয়ার্ড ও নবাব স্যার্ সামসুল্ হুদা প্রভৃতি।

সন্ধ্যা ঠিক ছয় ঘটিকার পূর্ব্বে আমাদের সহৃদয় বঙ্গেশ্বর লর্ড কারমাইকেল মহোদয় তাঁহার প্রাইভেট সেক্রেটারী সহ আসিয়া সভাগৃহ দ্বারে উপনীত হইলে, শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির, স্যার শ্রীযুক্ত রাজেন্দ্র মুখার্জ্জী, শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার, রাজা শ্রীযুক্ত মণিলাল সিংহ ও চট্টগ্রাম কলেজের প্রফেসার শ্রীযুক্ত মহিমারঞ্জন বড়ুয়া প্রভৃতি ভদ্র-মহোদয়গণ তাঁহাদের সংবর্দ্ধনার জন্য অগ্রসর হন। তাঁহারা সভাগৃহে প্রবেশ করিবামাত্র সমাগত ভদ্রমণ্ডলী দণ্ডায়মান হইয়া করতালি সহযোগে তাঁহাকে অভ্যর্থনা করেন। ইত্যবসরে সভার কার্য্য তালিকা বা Programme, গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের Short life of Buddha নামক ইংরেজী পুস্তক ও বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার বার্ষিক কার্য্য-বিবরণী (Annual Report) এক এক খণ্ড করিয়া সভ্যগণকে বিতরণ করা হয়।

অনন্তর গবর্ণর লর্ড কারমাইকেল মহোদয়ের মাননীয় প্রাইভেট

সেক্রেটারী মিঃ ডবলিউ, আর, গৌর্লে মহোদয় সভাপতির আসন অলঙ্কৃত করেন। সভাপতির নির্দ্দেশক্রমে শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়, লর্ড কারমাইকেল মিঃ গৌর্লে এবং সমাগত ভদ্রমণ্ডলীর মঙ্গল প্রার্থনা করিয়া পালিভাষায় আশীর্ব্বাদ করেন। অতঃপর সভাপতি মহোদয় পাটনা কলেজের অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্র নাথ সমাদ্দার প্রত্নতত্ত্ববাগীশ মহোদয়ের পরিচয় প্রদান করিতে উঠিয়া সৌজন্য প্রকাশে বলেন, —"আমি ১০বৎসর যাবৎ সমাদ্দার মহোদয়কে বিশেষরূপে জানি এবং তিনি আমার একজন বিশিষ্ট বন্ধু। তাঁহার পরিচয় আপনারা বোধ হয় সকলেই জ্ঞাত আছেন। সুতরাং বিশেষ করিয়া তাঁহার পরিচয় জ্ঞাপন নিষ্প্রয়োজন। তবে এইমাত্র বলিতেছি যে তিনি একজন উন্নত, উদার, অধ্যবসায়ী পুরুষ। তিনি আজ এই বৌদ্ধ সভায়, বৌদ্ধশিল্প ও পুরাতত্ত্ব বিষয়ক চিত্র প্রদর্শন করিয়া বক্তৃতা করিবেন। আশা করি, তাঁহার বক্তৃতা সকলেরই মনোরঞ্জন করিবে"। সভ্যমণ্ডলী করতালি দ্বারা সভাস্থল মুখরিত করিয়া তাঁহার বাক্যে সম্মতি জ্ঞাপন করেন। তৎপর হঠাৎ ঘরের বৈদ্যুতিক আলোক অন্তর্হিত হইল। সঙ্গে সঙ্গে ম্যাজিক লণ্ঠন-বিদ্যুৎপ্রবাহের মত ছুটিয়া নির্দ্দিষ্ট চিত্রপটে গিয়া প্রতিভাত হইল। সঙ্গে সঙ্গে চিত্রও দৃষ্ট হইল। সমাদ্দার মহোদয় ইংরাজীতে নিজ স্বভাব সুলভ সুমধুর ভাষায় বক্তৃতা আরম্ভ করেন। প্রথমতঃ ভারতবর্ষের মানচিত্রে মহারাজ অশোকের রাজ্যসীমা হইতে তাঁহার প্রোথিত স্তম্ভ ও বুদ্ধস্থালিকা, রাজগৃহের রেলিং, প্রাচীন শিল্পতত্ত্ব ও বহুবিধ বৌদ্ধশিল্পকলা, বৌদ্ধরাজ্যের, বৌদ্ধমন্দিরের নানাপ্রকার রমণীয় কারুকার্য্যখচিত বুদ্ধমূর্ত্তি, বুদ্ধগয়ার মন্দির, প্রাচীন রাজগৃহের ভাস্কর্য্য, পাটলিপুত্রের প্রাচীন বৌদ্ধ মন্দিরের রেলিং, স্তম্ভ-স্তূপ, কুশীনগরের প্রাচীন ভগ্নমন্দির, নালন্দার বিহার, ও তত্তদ্দেশের বহুবিধ দর্শনীয় শিল্প ও শিল্পীর শিল্প-নৈপুণ্য এবং বুদ্ধের জন্ম, ভিক্ষুবেশী বুদ্ধচিত্র, যোগসাধন বোধিমূলে নির্ব্বাণলাভ, তাঁহার ধর্ম্মপ্রচার কালীন তেজপূর্ণ উজ্জ্বল কান্তি, শরীরচিত্র ও নির্ব্বাণ প্রাপ্তির

মর্ম্মস্পর্শী দৃশ্য, প্রভৃতি চিত্রপটে যেন জীবন্ত চিত্রের মত প্রতিভাত হই-তেছে। সর্ব্বশেষে বুদ্ধের সরলতা মাখা, মাধুর্য্যপূর্ণ ধীরগম্ভীর চিরহাস্যময় মুখখানি উদিত হইল। আহা! সে যেন চিত্র নয়, করুণাময়ের সাক্ষাৎ জীবন মূর্ত্তি! আজ যেন তিনি ভক্তের নিকট উপস্থিত! তখন সেই চিত্র দেখিতে দেখিতে আত্মহারা হইয়া যেন কোন এক স্বর্গ রাজ্যে চলিয়া গিয়াছে! ভগবানকে যেন আজ সাক্ষাৎ প্রত্যক্ষ করিলাম! হৃদয়ে তখন অনির্ব্বচনীয় আনন্দ! অচিন্তনীয় ভাব! অজ্ঞাত স্বর্গসুখ! বুদ্ধের অনুপম দেদীপ্য ভাস্করজ্যোতিঃ প্রতিফলিত; যেমন সমাদ্দার মহাশয়ের চিত্র গুণ-বর্ণনার ভাষা, শ্রবণতৃপ্তিকর মিষ্ট বচন; তেমনই চিত্রপটের নয়নাভিরাম দৃশ্য। দেখিতে দেখিতে আরও কতই যেন দেখিতে ইচ্ছা হয়! যতই দেখি, ততই যেন নূতন নূতন দৃশ্য! একে একে অনেক চিত্র দেখান হইল। সমাদ্দার মহাশয় ক্রমে ক্রমে এক এক চিত্রের আশ্চর্য্য সুখশ্রাব্য গল্প বর্ণনা করেন। উক্ত বর্ণনাপ্রসঙ্গে কলিকাতায় বৌদ্ধধর্ম্মাঙ্কুর—আদিবিহার এবং তাহার স্থাপয়িতা শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের ভূয়সী প্রশংসা করেন; গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ও বাদ যান নাই। তাঁহার বক্তৃতা ভাবপূর্ণ, চিন্তনীয়, স্মরণীয় ও মর্ম্মস্পর্শী! উপসংহারে চিত্রপটে আমাদের বঙ্গেশ্বরের সৌজন্য ও সরলতা মাখা চিত্রখানি উদিত হইল। দর্শকমণ্ডলীর আনন্দ কোলাহলে সভাগৃহ কম্পিত ও মুখরিত হইল! আবার হঠাৎ বৈদ্যুতিক আলোকে সভাগৃহ আলোকিত হইল।

অনন্তর বর্দ্ধমানস্থ চকদিঘীর রাজা শ্রীযুক্ত মণিলাল সিংহ মহোদয় বলেন, "আজ বড়ই আনন্দের বিষয়, এই বৌদ্ধ সভায় আমাদের বঙ্গেশ্বর মহোদয় অনুগ্রহপূর্ব্বক উপস্থিত হইয়াছেন। তিনি আমাদের আন্তরিক ধন্যবাদের পাত্র। তাঁহার সৌজন্যে, সৌহৃদ্যে ও উদারতায় তিনি আজ বঙ্গবাসী মাত্রেরই ধন্যবাদভাজন হইয়াছেন। তিনি নিজের চরিত্রগুণে, গুণ গ্রাহিতায় ইউরোপবাসী হইয়াও আজ ভারতবাসী। আমি তাঁহাকে

আনন্দের সহিত ধন্যবাদ প্রদান করিতেছি। তিনি সর্ব্বত্রই সকলের ধন্যবাদের পাত্র। মিঃ গৌলে মহোদয় সভাপতির আসন অলঙ্কৃত করিয়া আমাদিগকে অনুগৃহীত ও বাধিত করিয়াছেন, তজ্জন্য তাঁহাকে আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। বক্তা অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার মহোদয় যেরূপ শিল্প ও কারুকার্য্য বিশিষ্ট বৌদ্ধশিল্পের পুরাতত্ত্ব বিষয়ক নানাবিধ চিত্র দেখাইয়া আজ আমাদিগকে গভীর ভাবময়ী বক্তৃতা শুনাইয়া সুখী করিয়াছেন, তাহাতে অনেক শিখিলাম ও অনেক জানিলাম। তিনি পুরাতত্ত্ববিদ, অধ্যবসায়ী, জ্ঞানবান্ ও যশস্বীপুরুষ এবং আমার বিশেষ পরিচিত বন্ধু। তাঁহাকে আমি ধন্যবাদ প্রদান করিতেছি। সমাগত সভ্য মহোদয়গণ আজ এই বৌদ্ধ সভায় যোগদান করিয়া আমাদিগকে সাতিশয় আনন্দিত করিয়াছেন তজ্জন্য তাঁহাদিগকেও আমি ধন্যবাদ প্রদান করিতেছি"।

অনন্তর চট্টগ্রাম কলেজের পালি অধ্যাপক শ্রীযুক্ত মহিমা রঞ্জন বড়ুয়া এম্, এ, মহোদয় তাঁহার স্বভাবসুলভ সুললিত ভাষায় সদাশয় লর্ড কারমাইকেল মহোদয়ের সৌজন্যগুণের ভূয়সী প্রশংসা করিয়া বলেন,— "তাঁহার সৌজন্যে অমায়িকতায়, ও উদারতায় আমরা তাঁহার নিকট কৃতজ্ঞ। তিনি আজ অনুগ্রহ ও সহৃদয়তা প্রকাশে আমাদের বঙ্গীয় বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা সমিতির অষ্টম বার্ষিক অধিবেশনে উপস্থিত এবং সভার প্রারম্ভ হইতে শেষ পর্য্যন্ত সমাসীন থাকিয়া আমাদিগকে পরম কৃতার্থ ও বুদ্ধের প্রতি যথোচিত ভক্তি প্রদর্শন করিয়াছেন। তজ্জন্য আজ আমি আমাদের বৌদ্ধ সমাজের পক্ষ হইতে তাঁহাকে আন্তরিক ধন্যবাদ প্রদান এবং কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। সভাপতি মিঃ গৌলে মহোদয় এই সভার সভাপতির আসন গ্রহণ করিয়া আমাদিগকে সাতিশয় আনন্দিত করিয়াছেন। তাঁহাকেও আমি সমগ্র বৌদ্ধের পক্ষ হইতে শত শত ধন্যবাদ প্রদান করিতেছি। অধ্যাপক শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ সমাদ্দার প্রত্নতত্ত্ববাগীশ মহোদয় যে সব বৌদ্ধমন্দিরের চিহ্ন, বৌদ্ধ শিল্পের

সমুজ্জ্বল ছবি প্রদর্শন করিয়াছেন, তাহা দেখিয়া আমরা অতীব আনন্দ লাভ করিয়াছি। তিনি যে সব পুরাতত্ত্ব উদ্ঘাটন করিয়া সর্ব্ব সমক্ষে প্রদর্শন পূর্ব্বক বৌদ্ধ সমাজের মহত্ত্ব জ্ঞাপন করিতেছেন, তজ্জন্য তিনি সমগ্র বৌদ্ধের নিকট প্রশংসীয়। আমি তাঁহাকে আন্তরিক ধন্যবাদ প্রদান করিতেছি। সমাগত ভদ্রমহোদয়গণ! আজ এই বৌদ্ধ সভায় আপনারা উপস্থিত থাকিয়া আমাদিগকে সাতিশয় আহ্লাদিত করিয়াছেন। তজ্জন্য আপনাদিগকেও ধন্যবাদ প্রদান করিতেছি"। ধন্যবাদের পর সভাপতি মহোদয়ের অনুমত্যানুসারে সাড়ে সাতটার সময় সভা ভঙ্গ হয়।

উপসংহারে স্যানিটোরিয়মের কর্ত্তৃপক্ষ মহোদয় করুণাপ্রকাশে সভাগৃহ প্রদান করিয়াছেন বলিয়া, আমরা তাঁহাকে শত শত ধন্যবাদ প্রদান করিতেছি। কয়েকজন হিন্দু ভদ্রমহোদয়গণ উৎসাহের সহিত সভাগৃহের সাজসজ্জা ও অন্যান্য বিষয়ে সাহায্য করিয়াছেন বিশেষতঃ মাননীয় রাজা শ্রীযুক্ত মণিলাল সিংহ মহোদয় সভাগৃহের সাজসজ্জার ভার গ্রহণ করিয়াছেন। তজ্জন্য তাঁহাদিগকেও আমরা আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি।

দ্বিতীয় অধিবেশন—১২ই অক্টোবর বৃহস্পতিবার উনাইনপুরা নিবাসী শ্রীযুক্ত বাবু বিপ্রমোহন বড়ুয়ার উদ্যোগে শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের বাসাবাটী "প্রেয়ারভিলা" নামক বাড়ীতে রাত্রি ১০ ঘটিকার সময় উক্ত সভার অষ্টম বার্ষিক উৎসবের দ্বিতীয় অধিবেশন হয়। শ্রীমৎ আনন্দ ভিক্ষু অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার, প্রত্নতত্ত্ব-বাগীশ মহোদয়ের পরিচয় প্রদান করিয়া তাঁহাকে সভাপতি পদে বৃত করিতে প্রস্তাব করেন। চট্টগ্রামস্থ শিলক গ্রাম নিবাসী কবিরাজ শ্রীযুক্ত নগেন্দ্রচন্দ্র বিদ্যারত্ন, আয়ুর্ব্বেদভূষণ মহোদয় অধ্যাপক সমাদ্দার মহোদয়ের গুণের ভূয়সী প্রশংসা করিয়া ভিক্ষু মহোদয়ের প্রস্তাব সমর্থন করেন।

অতঃপর অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার প্রত্নতত্ত্ববাগীশ মহোদয় সৌজন্য ও কৃতজ্ঞতা প্রকাশ করিয়া সভাপতির আসন গ্রহণ

করেন। তৎপরে উনাইনপুরা নিবাসী (বর্ত্তমান দার্জ্জিলিং) শ্রীযুক্ত বিপ্রমোহন বড়ুয়া মহোদয় ১৫০৲ দেড়শত টাকা মূল্যের নূতন উৎকৃষ্ট ম্যাজিক লেণ্ঠন সমাদ্দার মহোদয়কে উপহার প্রদান করিতে অভিপ্রায় জ্ঞাপন করিলে, শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয় সমাদ্দার মহোদয়কে তাহা গ্রহণ করিবার জন্য অনুরোধ করেন। সমাদ্দার মহোদয়ও উক্ত উপহার মহাস্থবির মহোদয়ের অনুরোধে সাগ্রহে গ্রহণ করেন। তদনন্তর মহাস্থবির মহোদয়ের অনুরোধে সমাদ্দার মহোদয় চিত্র দেখাইয়া বঙ্গভাষায় বক্তৃতা আরম্ভ করেন। প্রায় এক ঘণ্টা কাল চিত্র সহযোগে সমাদ্দার মহোদয় বক্তৃতা করিয়াছিলেন। তাঁহার বক্তৃতা অতি সুন্দর! চিত্রযোগে প্রাচীনশিল্পীর শিল্পনৈপুণ্য প্রদর্শন অতীব মনোরম হইয়াছিল! সভ্যবৃন্দ শ্রীমৎ আনন্দ ভিক্ষু মহোদয়ের নিকট হইতে পঞ্চশীল গ্রহণ করেন, এবং প্রদর্শিত চিত্রের বর্ণনা করিয়া সমালোচনা করেন এবং ধন্যবাদ প্রদানের পর রাত্রি ১টার সময় সভা ভঙ্গ হয়।

দান—দার্জ্জিলিং প্রবাসী বৌদ্ধগণ যে ভাবে বৌদ্ধ সমাজের উন্নতির জন্য, মঙ্গলের জন্য নানাবিষয়ে দান করিতেছেন, তাহা অতীব প্রশংসার্হ। আমরা কোন দিন তাঁহাদিগের নিকট এত সাহায্য পাইব বলিয়া আশা করিতে পারি নাই। দার্জ্জিলিঙ্গে তাঁহারা ২০।২৫ জন বৌদ্ধ প্রবাসী মাত্র। গত আষাঢ় মাসে শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের দার্জ্জিলিংবাসের সমস্ত ব্যয় বহন করিয়াছেন। আবার গত আশ্বিন মাসের দার্জ্জিলিং সভার যাবতীয় ব্যয়-ভার তাঁহারা অম্লানবদনে গ্রহণ করিয়াছেন। তাহাতে প্রায় ৩৫০৲ সাড়ে তিন শত টাকা ব্যয় হইয়াছে। তজ্জন্য আমরা উক্ত ভ্রাতৃগণকে সর্ব্বান্তঃকরণে আশীর্ব্বাদ ও শত শত ধন্যবাদ জ্ঞাপন করিতেছি। যে সমস্ত মহাত্মা দানকরিয়াছেন, তাঁহাদিগের নাম নিম্নে প্রদত্ত হইল।

আওয়াগাঁও নিবাসী শ্রীযুক্ত মহিমচন্দ্র বড়ুয়া, ৪০৲ টাকা, শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া, শ্রীযুক্ত বাবু আনন্দমোহন বড়ুয়া, শ্রীযুক্ত কালী

কুমার বড়ুয়া, শ্রীযুক্ত বাবু কর্ণধন বড়ুয়া, প্রত্যেকে ১০৲; শ্রীযুক্ত বাবু সুরেন্দ্রনাথ বড়ুয়া ৫৲ শ্রীযুক্ত বাবু অক্ষীন্দর বড়ুয়া, শ্রীযুক্ত বাবু অমরাজ বড়ুয়া প্রত্যেক ৩৲ টাকা, শ্রীযুক্ত বাবু বীরভদ্র বড়ুয়া, শ্রীযুক্ত বাবু বৈরাজ মোহন বড়ুয়া, শ্রীযুক্ত বাবু বরদা প্রসাদ বড়ুয়া, শ্রীযুক্ত বাবু প্রিয়নাথ বড়ুয়া, প্রত্যেক ২৲ টাকা, শ্রীযুক্ত বাবু রামচন্দ্র বড়ুয়া শ্রীযুক্ত বাবু ব্রজমোহন বড়ুয়া প্রত্যেকে ১৲ টাকা; শ্রীযুক্ত বাবু দীননাথ বড়ুয়া ।০ আনা, বাখুয়ানিবাসী শ্রীযুক্ত বাবু কৃষ্ণকুমার তালুকদার ১০৲ টাকা, শ্রীযুক্ত বাবু মহেন্দ্র লাল বড়ুয়া ও শ্রীযুক্ত বাবু দীননাথ বড়ুয়া প্রত্যেকে ১৲ টাকা, ঢাকা নিবাসী (বর্ত্তমান দার্জ্জিলিং) শ্রীযুক্ত বাবু সুদর্শন মজুমদার (Merchant) ও বরিয়া নিবাসী বাবু হরকুমার চৌধুরী প্রত্যেকে ১০৲ টাকা। মেক্লেরহাটী নিবাসী শ্রীযুক্ত বাবু নীলকুমার বড়ুয়া, কর্ত্তালা নিবাসী শ্রীযুক্ত বাবু নটবর বড়ুয়া, পিঙ্গলানিবাসী শ্রীযুক্ত বাবু বেণীমাধব বড়ুয়া ও শ্রীযুক্ত বাবু রজনীকুমার চৌধুরী, চেনামতী নিবাসী শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া ও শ্রীযুক্ত মহানন্দ বড়ুয়া প্রত্যেকে ৫৲ টাকা। কেঁয়াগড় নিবাসী শ্রীযুক্ত বাবু ক্ষীরোদচন্দ্র বড়ুয়া, চেনামতী নিবাসী শ্রীযুক্ত বাবু হেমেন্দ্রলাল বড়ুয়া, শ্রীযুক্ত বাবু মেঘনাথ বড়ুয়া ও শ্রীযুক্ত বাবু ভুবনমোহন বড়ুয়া এবং চরতী নিবাসী শ্রীযুক্ত বাবু নবীনচন্দ্র বড়ুয়া প্রত্যেকে ১৲ টাকা। চেনামতী নিবাসী শ্রীমান রাজেন্দ্র লাল বড়ুয়া ও চরতী নিবাসী শ্রীমান রজনীকুমার বড়ুয়া প্রত্যেকে ।০ আনা।

(স্বাক্ষর) শ্রীমহিমচন্দ্র বড়ুয়া,
সম্পাদক,
দার্জ্জিলিং শাখা-সমিতি।

---

# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা

## দার্জ্জিলিং শাখা

স্থায়ী সভাপতি—আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির।

সম্পাদক—শ্রীযুক্ত বাবু মহিমচন্দ্র বড়ুয়া, সাং ভাণ্ডারগাঁও।

সহকারী সম্পাদক—শ্রীযুক্ত মৈত্রকুক বড়ুয়া, সাং চেনামতি।

"  "  শ্রীযুক্ত মৈত্রকুক বড়ুয়া সাং চরতি।

হিসাব রক্ষক—শ্রীযুক্ত বাবু বিপ্রমোহন বড়ুয়া সাং উনাইনপুরা।

পরিদর্শক—শ্রীযুক্ত বাবু কৃষ্ণকুমার বড়ুয়া, সাং বাথুয়া।

সহকারী পরিদর্শক—শ্রীযুক্ত বাবু রজনী কান্ত চৌধুরী, সাং ভাণ্ডারগাঁও।

কার্য্যাধ্যক্ষ—শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া, সাং চেনামতি।

"  "  সুরেন্দ্রলাল বড়ুয়া, সাং ভাণ্ডারগাঁও।

"  "  ললিত মোহন বড়ুয়া, সাং ঐ

"  "  জয়রাজ বড়ুয়া, সাং ঐ

"  "  বিরুদ্ধকুমার বড়ুয়া, সাং ঐ

### মেম্বরগণ

শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া সাং চেনামতি।

"  "  মহিমচন্দ্র বড়ুয়া  "  ভাণ্ডারগাঁও।

"  "  আনন্দমোহন বড়ুয়া সাং  "

"  "  সুরেন্দ্র লাল বড়ুয়া  "  "  "

"  "  বেণীমাধব বড়ুয়া  "  পিঙ্গলা।

"  "  বিপিনকুমার বড়ুয়া  "  মেকেরহাট।

"  "  দুর্য্যোধন বড়ুয়া  "  ভাণ্ডারগাঁও।

"  "  রজনীরঞ্জন চৌধুরী  "  "  "

"  "  মহেন্দ্র লাল বড়ুয়া  "  "  "

শ্রীযুক্ত বাবু কর্ণধন বড়ুয়া, সাং ভাওয়ারগাঁও।
" " জয়রাজ বড়ুয়া " " "
" " রামচন্দ্র বড়ুয়া " " "
" " বরদাপ্রসাদ বড়ুয়া " " "
" " লক্ষিন্দর বড়ুয়া " " "
" " হরকুমার চৌধুরী, সাং বরিয়া।
" " বিপ্রমোহন বড়ুয়া, সাং উনাইনপুরা।
" " হরিশচন্দ্র বড়ুয়া " বেলখাইন।
" " নটোবর বড়ুয়া " কঞ্চৌলা।
" " মৈয়কৃষ্ণ বড়ুয়া " চেনামতি।
" " মহানন্দ বড়ুয়া " "
" " মৈয়কৃষ্ণ বড়ুয়া " চরতি।
" " রমেশচন্দ্র তালুকদার " শিকলা।
" " রজনী কুমার বড়ুয়া " "
" " কৃষ্ণকুমার তালুকদার, সাং বাথুয়া।
" " রামকিশোর বড়ুয়া, সাং উত্তর জোয়ারা।
" " নন্দলাল বড়ুয়া " উনাইনপুরা।
" " ব্রজমোহন বড়ুয়া " " "
" " চন্দ্রকুমার বড়ুয়া " বাকখালী।
" " সতিশচন্দ্র বড়ুয়া " চরতি।
" " মনকিশোর বড়ুয়া " "
" " রাজকিশোর বড়ুয়া রুহুমা।
" " নিমাই চরণ বড়ুয়া ভাওয়ারগাঁও।
" " অভিমন্যু বড়ুয়া সাং কেওয়াগর।
" " মহেশ্বর বড়ুয়া " লাম্ভো।
" " কালিকুমার বড়ুয়া সাং হাজারীরচর।

